Contents

কুরআন ও সহীহ্ হাদীসের আলোকে

# রাসূল ﷺ-এর ২৪ ঘণ্টা


মূল

মুহাম্মদ ইবনে ইবরাহীম আততুওয়াইজিরী

শাইখ আল্লামা আদ্‌নান আত্‌তারশাহ্ (সৌদি)

শাইখ মোস্তাফিজুর রহমান বিন্ আব্দুল আজিজ মাদানী

খান মোছলেহ উদ্দীন আহমদ

সংকলনে

মো: রফিকুল ইসলাম

সম্পাদক : কারেন্ট নিউজ

সম্পাদনায়

পিস সম্পাদনা পর্ষদ






পিস পাবলিকেশন

৩৮/৩, কম্পিউটার মার্কেট

বাংলাবাজার, ঢাকা ১১০০

কুরআন ও সহীহ হাদীসের আলোকে

# রাসূল ﷺ এর
# ২৪ ঘণ্টা

প্রকাশক

**পিস পাবলিকেশন**

৩৮/৩, কম্পিউটার মার্কেট, ঢাকা – ১১০০

মোবাইল: ০১৭১৫৭৬৮২০৯

প্রকাশকাল : সেপ্টেম্বর – ২০১২ ইং

কম্পিউটার কম্পোজ : পিস হ্যাভেন

বাঁধাই : তানিয়া বুক বাইন্ডার্স, সূত্রাপুর

মুদ্রণে : নিউ এস আর প্রেস, সূত্রাপুর

ওয়েব সাইট : www.peacepublication.com

ইমেইল : peacerafiq56@yahoo.com

মূল্য : ৪০০.০০ টাকা

ISBN-978-984-8885-16-1

# প্রকাশকের কথা

সমুদয় প্রশংসা জ্ঞাপন করছি মহান করুণাময় অসীম দয়ালু আল্লাহ রাব্বুল আলামীনের জন্যে যিনি তাঁর একান্ত মেহেরবানীতে কুরআন ও সহীহ হাদীসের আলোকে রাসূল -এর ২৪ ঘন্টা নামক একটি জনগুরুত্বপূর্ণ গ্রন্থ প্রকাশ করার তাওফীক দান করেছেন। সালাত ও সালাম বিশ্ব মানবতার মহান শিক্ষক ও পথ প্রদর্শক রাসূল -এর প্রতি, যিনি মানব জীবনে শান্তি আনার জন্য কুরআন ও সুন্নাহের বিধান জীবনের প্রতিটি ক্ষেত্রে বাস্তবায়ন করার নিমিত্তে সব কিছু বিলিয়ে দিয়েছেন।

ইসলাম অন্যান্য প্রচলিত ধর্মের ন্যায় কেবল কতিপয় কর্মকাণ্ডের সমাহারের নামই নয়। ইসলাম একটি পরিপূর্ণ ও ভারসাম্যপূর্ণ জীবন ব্যবস্থার নাম। একজন ব্যক্তি ফজরের সালাতের জন্য সুবহে সাদেকের পর ঘুম থেকে উঠা এবং দিন অতিবাহিত হতে হতে সন্ধ্যা হয়ে প্রয়োজনীয় কাজকর্ম সম্পন্ন করার মাধ্যমে রাত্রিযাপন করে। আবার সুবহে সাদেক পর্যন্ত এই যে ২৪ ঘণ্টা সময় আছে তাতে জীবনের প্রতিটি ক্ষেত্রেই ইসলামের বিধান বিদ্যমান আছে। আমাদের অনেকের ইসলাম সম্পর্কে ভালো জ্ঞান না থাকা, সামাজিকভাবে ইসলাম বিদ্বেষীভাব, রাষ্ট্রীয়ভাবে ইসলামের প্রতি বৈরিতা প্রদর্শনসহ বিবিধ কারণে ইসলামকে অন্যান্য ধর্মের ন্যায় মনে করার মাধ্যমে ইসলাম থেকে অনেক দূরে অবস্থান করেছেন।

বইটিতে সর্বমোট চারটি অধ্যায়ে সন্নিবেশিত করা হয়েছে–

১. রাসূল ﷺ-এর সংক্ষিপ্ত জীবনী ও তাঁর স্মরণীয় বরণীয় ঘটনা,

২. রাসূল ﷺ যা ভালোবাসতেন,

৩. রাসূল ﷺ যা অপছন্দ করতেন,

৪. রাসূল ﷺ-এর দৈনন্দীন জীবনের আমলসমূহ।

তাছাড়া আমাদেরকে মসজিদ ও মক্তবে ছোটকালে ইসলামের পরিচয় দেয়া হয়েছে প্রচলিত ধর্মের ন্যায়। মানব জীবনের এমন কোন ক্ষেত্র নেই যেখানে ইসলাম সুস্পষ্ট নির্দেশনা নেই। মায়ের গর্ভ থেকে ভূমিষ্ট হয়ে কবরে যাওয়া পর্যন্ত প্রতিটি ক্ষেত্রেই ইসলামের মূলনীতি অনুসারে বিধান দেয়া আছে। আর সে মূলনীতির আলোকে একজন মু'মিনের ২৪ ঘন্টা সময় সেভাবে অতিবাহিত করতে হবে। তার নির্দেশনা দিয়েই আমরা এ গ্রন্থটি করার জন্য চেষ্টায় কোনো রকম ত্রুটি করিনি।

পরিশেষে, মানুষের দ্বারে দ্বারে কুরআন ও সহীহ্ হাদীসের বাণী পৌঁছে দিতে প্রতিষ্ঠিত পিস পাবলিকেশনের রাসূল ﷺ-এর ২৪ ঘন্টা নামক গ্রন্থে যারা সময়, শ্রম ও মেধা কুরবানী করেছেন তাদের প্রতি কৃতজ্ঞতা জানাই। এ ছাড়াও অন্যান্য ব্যক্তি বা প্রতিষ্ঠান যারা আমাদেরকে এই মহান কাজে বিভিন্নভাবে সাহায্য করেছেন ও প্রেরণা দিয়েছেন, আল্লাহ তা'আলা তাদের সবার সাথে আমাদেরকেও কবুল করুন। আমীন ॥

# সূচিপত্র

## প্রথম অধ্যায়

### রাসূল ﷺ-এর সংক্ষিপ্ত জীবনী ও স্বরণীয় বরণীয় ঘটনা

## রাসূল ﷺ-এর বরণীয় বরণীয় ঘটনা

## দ্বিতীয় অধ্যায়

## রাসূল ﷺ যা ভালোবাসতেন

● পুরুষ সাহাবীদের মধ্যে যাদের ভালোবাসতেন

## তৃতীয় অধ্যায়

## রাসূল ﷺ যা অপছন্দ করতেন

০২–ফর্মা; ২৪ খণ্ড

Contents

## চতুর্থ অধ্যায়

## রাসূলুল্লাহ ﷺ-এর দৈনন্দিন আমল

# প্রথম অধ্যায়

## রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সংক্ষিপ্ত জীবনী
## ও
## স্মরণীয় বরণীয় ঘটনা

# মুহাম্মদ ﷺ-এর বংশধারা

রাসূলুল্লাহ ﷺ-এর পূর্বপুরুষদের বংশ তালিকায় কোনো কোনো ক্ষেত্রে মতভেদ রয়েছে। তবে নবী করীম ﷺ ঊর্ধতন বংশধারি আদনান পর্যন্ত কোনো মতভেদ নেই। আদনান নিঃসন্দেহে ইব্রাহীম (আ)-এর পুত্র ইসমাঈল (আ)-এর বংশধর।

রাসূলুল্লাহ ﷺ-এর পিতৃপুরুষদের পরিচয় নিম্নরূপ–

১. আদম (আ), ২. শীষ (আদম (আ)-এর ১৩০ বছর বয়সে তাঁর তৃতীয় পুত্র শীষের জন্ম। শীষ ৯১২ বছর জীবিত ছিলেন,

৩. ইউনুছ (আ), ৪. কাইনান, ৫. মাহলীল, ৬. ইয়রত,
৭. ইদ্রীস (আ) (৩৬৫ বছর জীবিত ছিলেন),
৮. আখিনুখ ৯. শালিখ, ১০. লামক,
১১. নূহ (আ) (৯৫০ বছর জীবিত ছিলেন),
১২. সাম ১৩. আরফাখশাস, ১৪. শালিক, ১৫. উযায়ের,
১৬. ফালেখ, ১৭. রাউ, ১৮. সারুগ, ১৯. নাহুর,
২০. তারেহ (আযর),
২১. ইব্রাহীম (আ) (১৭৫ বছর জীবিত ছিলেন), ২২. ইসমাঈল (আ),
২৩. নাবিত, ২৪. ইয়াশযুব, ২৫. ইয়ারুব, ২৬. তাইরাহ,
২৭. নাহুর, ২৮. মুকাওয়াস, ২৯. উদ, ৩০. আদনাদ,
৩১. মা'আদ, ৩২. নিযার, ৩৩. সুদার, ৩৪. ইলিয়াস,
৩৫. মুদরিকা (আমির), ৩৬. খুযাইমা, ৩৭. কিনানা, ৩৮. নাদার (কুরাইশ),
৩৯. মালিক, ৪০. ফিহির, ৪১. গালিব, ৪২. লুয়াই,
৪৩. কা'ব, ৪৪. মুররা, ৪৫. কিলাব, ৪৬. কুসাই (যায়েদ),
৪৭. আবদু মানাফ (আলমুগিরা), ৪৮. হাশিম (আমর),
৪৯. আবদুল মুত্তালিব (শাযরা), ৫০. আবদুল্লাহ,
৫১. মুহাম্মাদ মুস্তফা ﷺ।

নবী করীম ﷺ-এর দাদা আবদুল মুত্তালিবের ঔরসে দশ পুত্র ও ছয় কন্যা জন্মগ্রহণ করেন।

পুত্ররা হলেন : ১. আল আব্বাস ২. আবু লাহাব ৩. হাজলা ৪. মাকাওয়িম ৫. যুবায়ের ৬. দিরার ৭. আবু তালিব ৮. হামযা ৯. আব্দুল্লাহ

কন্যাগণ : ১. সাফিয়া ২. উম্মে হাকিম আল বায়দা ৩. আতিকা ৪. উমায়মা ৫. আরওয়া ৬. বাররাহ।

তথ্য : সীরাতে ইবনে হিশাম। (সম্পাদনা, মোজাম্মেল হক, বা: ই: সেন্টার, ঢাকা, পৃ: ১০)

মুহাম্মদ ﷺ-এর নিকটতম বংশাবলি

| পিতৃবংশ | মাতৃবংশ |
|---|---|
| কা'আব | |
| মুররাহ | |
| কিলাব | কিলাব |
| কুসাই | |
| আবদু মানাফ | যুহবা (কন্যা) |
| হাশিম | আবদু মনাফ |
| আবদুল মুত্তালিব | ওয়াহাব |
| আব্দুল্লাহ (রাসূল ﷺ-এর পিতা) | আমিনা (রাসূল ﷺ-এর মাতা) |
| মুহাম্মদ ﷺ | |

নবী করীম ﷺ-এর পিতা আব্দুল্লাহ আবদুল মুত্তালিবের সর্বকনিষ্ঠ পুত্র ছিলেন। নবী করীম ﷺ-এর মা বিবি আমিনা মদীনাবাসী ওয়াহাবের কন্যা। বিবি আমিনার সঙ্গে বিবাহের কয়েক মাস পরে ৫৭০ খ্রিস্টাব্দের: জানুয়ারি মাসে ২৫ বছর বয়সে আব্দুল্লাহর মৃত্যু হয়। এখানে বর্ণিত বংশানুক্রম দ্বারা প্রতীয়মান হয় যে, কিলাব ইবনে মুররা পর্যন্ত রাসূলুল্লাহ ﷺ-এর পিতা ও মাতার বংশ এক হয়ে যায়। (মদীনা শরীফের ইতিহাস, আব্দুল জব্বার, ময়মনসিং, ১৯১৪ ইং, পৃ: ৮৫-৮৭)

## মহানবী ﷺ-এর পুত্র কন্যাগণ

(তিন পুত্র ও চার কন্যা)

রাসূলুল্লাহ ﷺ-এর পুত্র-কন্যাগণের সম্পর্কে তথ্য ছক আকারে নিম্নরূপ দেয়া হলো–

আব্দুল মুত্তালিব (দাদা)

আব্দুল্লাহ + আমিনা বিনতে ওয়াহাব (পিতা ও মাতা)

মুহাম্মাদ ﷺ + খাদিজা (রা) মারিয়া কিবতিয়া

কাসিম আব্দুল্লাহ জয়নাব রুকাইয়া উম্মু কুলসুম ফাতিমা (রা) ইব্রাহীম

একমাত্র ইব্রাহীম মরিয়া (মরিয়ম)

কিবতিয়ার গর্ভে এবং অন্যান্য সকলে খাদিজা (রা) এর গর্ভে জন্মগ্রহণ করেন। আব্দুল্লাহর দুইটি ডাক নাম ছিল– তায়্যিব ও তাহির। অনেকেই ভুল করে তায়্যিব

ও তাহির দুইজন বলে মনে করে থাকেন। কাসিম ২ বছর বয়সে ও আব্দুল্লাহ শৈশবে মুহাম্মদ ﷺ-এর নবুয়ত প্রাপ্তির পরই ওফাতপ্রাপ্ত হন। ইব্রাহীম ৮ম হিজরীতে জন্মগ্রহণ করেন এবং ১০ম হিজরীতে মাত্র ১৬ মাস বয়সে ইন্তেকাল করেন।

১. রাসূলুল্লাহ ﷺ-এর জ্যেষ্ঠা কন্যা জয়নবকে খাদিজা (রা) তাঁর ছোট বোন হালার পুত্র আবুল আস ইবনে রাবিবি-এর সঙ্গে বিবাহ দেন। আবুল আস বদরের যুদ্ধে মুসলমানদের হাতে বন্দী হয়। রাসূলুল্লাহ ﷺ-এর দয়ায় মুক্তি পেয়ে মক্কায় ফিরে যায় এবং মুক্তির শর্তানুযায়ী জয়নবকে মদীনা পাঠিয়ে দেয়। আবুল আস ষষ্ঠ হিজরীতে মদীনায় এসে মুসলমান হয়ে জয়নবের সঙ্গে মিলিত হন। জয়নব অষ্টম হিজরীতে ইন্তেকাল করেন। উমামা নামে জয়নবের একটি মেয়ে ছিল। নবীজী উমামাকে খুব আদর করতেন। (Mohammad at Medina p. 322-23)

২. রাসূলুল্লাহ ﷺ-এর ২য় ও ৩য় কন্যা রুকাইয়া ও কুলসুমের প্রথমে বিবাহ হয় উতবা ও উতাইবার সাথে। তারা উভয়েই ছিল আবু লাহাবের পুত্র। যখন মুহাম্মদ ﷺ ইসলাম প্রচার আরম্ভ করেন, তখন আবু লাহাব পুত্রদ্বয়কে বাধ্য করল নবীজীর কন্যাদ্বয়কে পরিত্যাগ করতে। ফলে এই দুই মেয়েরই ওসমান (রা)-এর সাথে বিবাহ হয়। তিনি রুকাইয়ার মৃত্যুর পর কুলসুমকে বিবাহ করেন। রুকাইয়া ১৭ রমযান ২ হিজরী বদরের যুদ্ধের দিন ইন্তেকাল করেন। জান্নাতুল বাকিতে নবী করীম ﷺ তাঁকে নিজ হস্তে দাফন করেন।

৩. রাসূলুল্লাহ ﷺ-এর তৃতীয় কন্যা উম্মু কুলসুমের সাথে ওসমান (রা)-এর বিবাহ সম্পাদিত হয় ৩য় হিজরীতে। উম্মু কুলসুম ৯ হিজরীতে ইন্তেকাল করেন।

রাসূলুল্লাহ ﷺ-এর ৪র্থ কন্যা ফাতিমা (রা) ৬০৯ খ্রি: জন্মগ্রহণ করেন। আলী (আ)-এর সাথে ২য় হিজরীর সফর মাসে ফাতিমা (রা)-এর ১৫ বছর ৫মাস ১৫ দিন বয়সে বিবাহ হয় এবং যিলহজ্জ মাসে তাদের রুসূমত হয়। ১১ হিজরী সনের যিলকাদ মাসে (নভেম্বর ৬৩২ খ্রি:) মাত্র ২৩ বছর বয়সে তিনি ইন্তেকাল করেন। রাসূলুল্লাহ ﷺ-এর ওফাতের সময় তাঁর পুত্র-কন্যাগণের মধ্যে কেবল ফাতিমা (রা)-ই জীবিত ছিলেন। অন্য সকলেই রাসূলুল্লাহ ﷺ জীবিত থাকতে ইন্তেকাল করেন। রাসূলুল্লাহ ﷺ-এর পুত্র কন্যা সকলকেই জান্নাতুল বাকিতে উসমান ইবনে মাযউনের কবরের পার্শ্বে দাফন করা হয়। (সীরাতে খাতিমুল আম্বিয়া, পৃ:-২০)

## ফাতিমা (রা)-এর পরবর্তী বংশধর

| ফাতিমা + আলী (রা) | | |
|---|---|---|
| | | ওফাতের সন |
| ইমাম হাসান | ইমাম হুসাইন | ৫০ হিজরী |
| | জয়নাল আবিদীন | ৬০ হিজরী |
| | মুহাম্মদ বাকের | ৯৪ হিজরী |
| | জাফর সাদিক | ১৪০ হিজরী |
| | মুসা কাজিম | ১৪৮ হিজরী |
| | আলী নুসা রিজা | ১৮৩ হিজরী |
| | মোহাম্মদ তকী | ২০৩ হিজরী |
| | সৈয়দ মুসানকী | ২২০ হিজরী |
| | সৈয়দ আবি আবদিল্লাহ আহমদ আসকরী | ২৫৪ হিজরী |
| | সৈয়দ মুহাম্মদ মাহদী | ২৬০ হিজরী। |

(মদীনা শরীফের ইতিহাস, পৃ: ৮৬)

## পবিত্র কুরআনে মুহাম্মদ ﷺ

| | | | |
|---|---|---|---|
| আল ইমরান | ৩ : ১৫৯ | নাহল | ১৬ : ৩৬ |
| | | আম্বিয়া | ২১ : ১০৭ |
| নিসা | ৪ :৭৯,১৬৫ | আহযাব | ৩৩ : ২১, ৪০,৪৫,৪৬,৫৬ |
| আ'রাফ | ৭ : ১৫৮ | সা'বা | ৩৪: ২৮ |
| তাওবা | ৯ : ১২৮ | সাফ্‌ফাত | ৩৭ :১৮১ |
| হিজর | ১৫ : ১০ | ফাতহ | ৪৮ : ৮ |

১. তোমাকে মানুষের জন্য রাসূল (দূত)-রূপে পাঠিয়েছি। নিসা ৪ :৭৯

২. তুমি বল, হে মানব জাতি, আমি তোমাদের সকলের জন্য আল্লাহর প্রেরিত রাসূল। (সূরা-৭ আরাফ : আয়াত-১৫৮)

৩. আমি তোমাকে বিশ্বজগতের জন্য করুণাস্বরূপ ব্যতীত প্রেরণ করিনি। (আম্বিয়া ২১ : ১০৭)

৪. তোমাদের জন্য আল্লাহর রাসূলের মধ্যে আছে উত্তম আদর্শ। মুহাম্মদ ﷺ আল্লাহর রাসূল এবং সকল নবীর শেষ নবী। (আহযাব : ৩৩ : ২১, ৪০)

৫. হে নবী আমি তোমাকে সাক্ষীরূপে এবং সুসংবাদাতা ও সতর্ককারীরূপে পাঠিয়েছি। (আহযাব : ৩৩ : ৪৫)

৬. তুমি তারই আদর্শে (মানবমণ্ডলীকে) আল্লাহর দিকে আহ্বানকারী ও জ্যোতির্ময় সূর্যস্বরূপ। (আহযাব ৩৩ : ৪৬)

৭. আমি তোমাকে সমস্ত মানব জাতির জন্য সুসংবাদদাতা ও সর্তককারীরূপে পাঠিয়েছি। কিন্তু অধিকাংশ মানুষ জানে না। (সূরা ৩৪-সাবা : আয়াত-২৮)

**টীকা :** এ ছাড়াও পবিত্র কুরআনের অন্যান্য আয়াতে রাসুল (রা) সম্পর্কে বর্ণনা রয়েছে।

## এক নজরে বিশ্বনবী ﷺ-এর পরিচয়

**আব্দুল্লাহর জন্ম :** মহানবী ﷺ-এর পিতা আব্দুল্লাহ ৫৪৫ খ্রি: জন্মগ্রহণ করেন।

**আব্দুল্লাহর বিবাহ :** আব্দুল্লাহর ২৪ বছর ৭ মাস বয়সে মদীনার স্বনামধন্য সওদাগর ওয়াহাবের কন্যা আমিনার সাথে বিবাহ হয়।

**আব্দুল্লাহর মৃত্যু :** আব্দুল্লাহ ৫৭০ খ্রি : জানুয়ারি মাসে মদীনায় ইন্তেকাল করেন।

**মুহাম্মদ ﷺ-এর জন্ম :** পিতা আব্দুল্লাহর মৃত্যুর ৫ মাস পর সোমবার, ১২ রবিউল আউয়াল ৫৭০ খ্রি : সুবহে সাদেকের সময় কুরাইশ বংশের হাশেমী গোত্রে মুহাম্মদ ﷺ জন্মগ্রহণ করেন।

জন্মের পর প্রথম সাতদিন তিনি নিজ মাতার দুগ্ধ পান করেন। আবু লাহাবের দাসী সুয়াইবার দুগ্ধ পান করেন ৮দিন। এরপর ধাত্রীমা হালিমা বিনতে আবি জোয়াহব আল-সাদিয়ার দুগ্ধ পান করেন ২ বছর। ২ বছর দুধ ছাড়ার পরই রাসূলুল্লাহ ﷺ-এর মুখে কথা ফোটে।

**১-৫ বছর :** ধাত্রী হালিমার ঘরে অবস্থান করেন। হালিমার এক পুত্র আব্দুল্লাহ, তিন কন্যা আনিতা, হুযাইফা ও শাইমার সঙ্গে ৪ বছর অতিবাহিত করেন। ৫৭৪ খ্রিস্টাব্দে : মুহাম্মাদ ﷺ-এর ৪ বছর বয়সে বক্ষ বিদীর্ণ হয়।

**৬ বছর : ৫৭৬ খ্রি :** মুহাম্মদ ﷺ-এর ৬ বছর বয়সে মদীনা থেকে ফেরার পথে 'আবওয়া' নামক স্থানে মা আমিনা ইন্তেকাল করেন। এ সময় মুহাম্মদ ﷺ-এর পিতার দাসী উম্মে আইমন তাঁকে সাথে নিয়ে মক্কায় তাঁর দাদা আব্দুল মুত্তালিবের কাছে পৌঁছিয়ে দেন।

**৬.-৭ বছর :** দাদা আবদুল মুত্তালিবের নিকট প্রতিপালিত হন। মুহাম্মদ ﷺ ৭ বছর বয়সে কাবা ঘর মেরামতের জন্য পাথর বহন করেন।

**৮–২৫ বছর : ৫৭৮ খ্রি :** মুহাম্মদ ﷺ-এর বয়স যখন ৮ বছর ২ মাস ১০ দিন তখন তাঁর দাদার মৃত্যু হয়। তাঁর ১০ বছর বয়সে ২য় বার বক্ষ বিদীর্ণ হয়। ১২ বছর ২ মাস ১০ দিন বয়সে চাচা আবু তালিবের সাথে শাম (সিরিয়া) দেশে বাণিজ্যে যান। ১৪ বছর বয়সে ফিজ্জারের যুদ্ধে অংশগ্রহণ করেন এবং হিলফুল ফুযুল' নামে জনসেবামূলক একটি সংস্থা গঠন করেন। ২৪ বছর বয়সে আবু বকর (রা)-এর সাথে ২য় বার শাম দেশে বাণিজ্যে যান। ২৫ বছর বয়সে বিবি খাদিজা (রা)-এর মালামাল নিয়ে ৩য় বারের মত শাম দেশে বাণিজ্যে যান। শাম দেশ থেকে আসার ২ মাস পর ৪০ বছর বয়স্ক বিবি খাদিজাকে (রা)-কে ৫৯৫ খ্রি: বিবাহ করেন। তখন রাসূল ﷺ বয়স ২৫ বছর ২ মাস ১০ দিন।

**৩৫ বছর :** রাসূলুল্লাহ ﷺ-এর ৩৫ বছর বয়সের সময় কাবাঘর মেরামতের নেতারূপে সকলের সাথে কাজ করেন এবং হাজরে আসওয়াদ' নিজ হাতে যথাস্থানে বসিয়ে এক রক্তক্ষয়ী বিবাদের মীমাংসা করেন। এ সময় তিনি ৫ বছরের আলীকে নিজ ঘরে প্রতিপালনের জন্য আনয়ন করেন।

**নবুয়তলাভ : ৬১০ খ্রি :** ২৭ রমযান সোমবার, ফেব্রুয়ারি ৬১০ খ্রি: ৪০ বছর ১ দিন বয়সে হেরা গুহায় মুহাম্মদ ﷺ নবুয়ত লাভ করেন। ঐ দিনই ৩য় বার তাঁর বক্ষ বিদীর্ণ হয়।

**মক্কায় : ৬১১–১৪ খ্রি:** নবুয়তের পর প্রথম ৪ বছর মহানবী ﷺ গোপনে এক আল্লাহর প্রতি ঈমানের আহ্বানে আত্মনিয়োগ করেন।

**নবুয়তের ৫ম বর্ষ : ৬১৪ খ্রি :** রাসূলুল্লাহ ﷺ ১৫ জন সাহাবীকে আবিসিনিয়ায় হিজরত করতে অনুমতি দেন।

**নবুয়তের ৬ষ্ঠ বর্ষ : ৬১৬ খ্রি:** হামজা (রা) ইসলাম গ্রহণ করেন।

**নবুয়তের ৭ম বর্ষ : ৬১৭-৬১৯ খ্রী :** রাসূলুল্লাহ ﷺ চন্দ্র দ্বিখণ্ডিত করে দেখান। ৭ম থেকে ১০ম পর্যন্ত ৩ বছর তিনি সর্ব প্রকার সামাজিক ও অর্থনৈতিক বয়কটের সম্মুখীন হন।

**নবুয়তের ১০ম বর্ষ : ৬১৯ :** কঠিন অবরোধ থেকে মুক্তি পাওয়ার ৯ মাস মহানবী ﷺ-এর নবুয়তের দশ বর্ষে তাঁর চাচা আবু তালেব ইসলাম গ্রহণ না করেই মারা যান। মৃত্যুর সময় তাঁর বয়স হয়েছিল ৮৪ বছর। আর এর ঠিক ২ মাস পরেই প্রেমময়ী স্ত্রী খাদীজাও ৬৫ বছর বয়সে আদর্শ স্বামী মহানবী ﷺ ছেলেমেয়েদের ছেড়ে ইহলোক ত্যাগ করেন। মহানবী ﷺ চলার পথে (আল্লাহর পরপর) সাহায্যকারী ও পৃষ্ঠপোষক দুই মহান ব্যক্তিত্বকে হারিয়ে বসলেন।

**নবুয়তের ১১শ বর্ষ : ৬২০ খ্রী :** নবুয়তের ১১শ সনে মহরম মাসে রাসূলুল্লাহ ﷺ যায়েদকে সাথে নিয়ে দ্বীন প্রচারের জন্য মক্কা হতে ৬০ মাইল দূরে তায়েফ

গমন করেন এবং চরম নির্যাতনের সম্মুখীন হন। আকাবার ১ম ও ২য় বাইয়াত অনুষ্ঠিত হয়।

**নবুয়তের ১২শ বর্ষ :** ৬২১ খ্রী: এ বছর ২৭ রজব রাত্রিতে স্বশরীরে ৫২ বছর বয়সে রাসূলুল্লাহ ﷺ-এর মেরাজ সংঘটিত হয়। এ সময় রাসূল ﷺ-এর ৪র্থ বার বক্ষ বিদীর্ণ হয় এবং ৫ ওয়াক্ত নামায ফরয হয়।

**নবুয়তের ১৩শ বর্ষ :** নবুয়তের ১৩তম বর্ষে রাসূল ﷺ সাহাবাগণকে মদীনায় হিজরতের আদেশ দেন। ৮ রবিউল আউয়াল বৃহস্পতিবার জুনের মাঝামাঝি তারিখে হুজুর ﷺ নিজেও মদীনায় হিজরত করেন। এ সময় হুজুরের বয়স ছিল ৫৩ বছর। এ বছর হতে হিজরী সন গণনা শুরু হয়। ৬২২ খ্রিষ্টাব্দ : ১ হিজরী।

**হিজরী ১ম বর্ষ : ৬২২ খ্রী :** মদীনায় মসজিদে নববী স্থাপন। জুমার নামাজ ফরয ও কাফিরদের বিরুদ্ধে যুদ্ধের হুকুম নাযিল হয়। এ বছর তিনটি খণ্ডযুদ্ধ হয়। আয়েশার (রা) সঙ্গে শাওয়াল মাসে রাসূলুল্লাহ ﷺ এর রুসুমত হয়।

**হিজরী ২য় বর্ষ ৬২৩ খ্রী :** এ বছর আযান ও সিয়ামের হুকুম নাযিল হয়। ৫টি (গাজওয়া) যুদ্ধ রাসূলুল্লাহ ﷺ নিজে পরিচালনা করেন। (আবোয়া বাওয়াত, বদরে কোবরা, বনি কাইনুকা ও সাবিক) এবং তিনটি সারিয়া মোট ৮টি যুদ্ধ হয়। ফাতিমা (রা)এর বিবাহ ও রুকাইয়ার ইন্তেকাল হয়। (যে সকল যুদ্ধে রাসূলুল্লাহ ﷺ নিজে অংশগ্রহণ করেছেন গাজওয়া বলে এবং যেখানে সৈন্য পাঠিয়েছেন তাকে সারিয়া বলে)

**হিজরী ৩য় বর্ষ : ৬২৪ খ্রী :** ৩টি গাজওয়া (গাতফান, উহুদ, হামরাওয়াল আসাদ) এবং ২টি সারিয়া মোট ৫টি যুদ্ধ হয়। হযরত প্রিয় চাচা হামজা (রা) শহীদ হন। হাসান (রা) এর জন্ম হয়। হাফসা ও জয়নাবকে রাসূলুল্লাহ ﷺ বিবাহ করেন।

**হিজরী ৪র্থ বর্ষ : ৬২৫ খ্রি:** পর্দার হুকুম হয়। ২টি গাজওয়া (বনি নাজির, বদরে ছোগড়া) এবং ৪টি সারিয়া মোট ৬টি যুদ্ধ হয়। মদ হারাম হওয়ার হুকুম হয়। হোসেন (রা) এর জন্ম হয়। রাসূলুল্লাহ ﷺ উম্মে সালামা (রা)-কে বিবাহ করেন।

**হিজরী ৫ম বর্ষ : ৬২৬ খ্রি: :** ৫টি গাজওয়া (জাতরকা, দাওমাতুল জন্দুল, বনি মোস্তালক, খন্দক, বনি কোরায়জা) এবং ১টি সারিয়াসহ; মোট ৬টি যুদ্ধ হয়। অযু, তায়াম্মুমের আয়াত নাযিল হয়। জয়নাব বিনতে খুজাইমা ও জোয়াইরয়া (রা)-কে রাসূল ﷺ বিবাহ করেন।

**হিজরী ৬ষ্ঠ বর্ষ : ৬২৭ খ্রি:** এ বছর তিনটি গাজওয়া (বনি লেহইয়ান, গাবা, হোদায়বিয়া) ও ১১ টি সারিয়া মোট ১৪টি যুদ্ধ হয়। এই বছরের বিখ্যাত হোদায়বিয়ার সন্ধি হয়। রাসূলুল্লাহ ﷺ বিভিন্ন বাদশাহদের নিকট ইসলামের দাওয়াত দিয়ে চিঠি পাঠান।

**হিজরী ৭ম বর্ষ : ৬২৮ খ্রি:** তিনটি গাজওয়া (খায়বার, ও যাদিয়ে কোবরা, জাতররব) ও ৫টি সারিয়া মোট ৮টি যুদ্ধ হয়। রাসূলুল্লাহ ﷺ উম্মে হাবা, সোফিয়া, মারিয়া ও মাইমুনা (রা) কে বিবাহ করেন। নাজ্জাসি মুসলমান হন।

**হিজরী ৮ম বর্ষ : ৬২৯-৩০) খ্রি :** ৪টি গাজওয়া (মুতা, মক্কা বিজয়, হুনাইং তায়েফ) ও ১০টি সারিয়া মোট ১৪টি যুদ্ধ হয়। কাবা ঘর হতে মূর্তি বিতাড়িত হয়। রাসূলুল্লাহ ﷺ এর পুত্র ইব্রাহীমের জন্ম ও কন্যা জয়নাবের ইন্তেকাল হয়।

**হিজরী ৯ম বর্ষ : ৬৩০ খ্রী:** ১টি গাজওয়া (তাবুক) এবং তিনটি সারিয়া মোট ৪টি যুদ্ধ হয়। রাসূল ﷺ এর কন্যা উম্মে কুলসুম (রা)-এর ইন্তেকাল হয়। হজ্ব ফরয হয়।

**হিজরী ১০ম বর্ষ :** ৬৩১ খ্রী : ২টি সারিয়া যুদ্ধ হয়। রাসূল ﷺ-এর পুত্র ইব্রাহিমের ইন্তেকাল হয়। ১ লক্ষ ১৪ হাজার সাহাবীসহ মহানবী ﷺ হজ্ব পালন করেন। এটাই তাঁর শেষ হজ্ব। এ বছরেই তিনি বিদায় হজ্জের ভাষণ প্রদান করেন।

**হিরজী ১১শ বর্ষ : ৬৩২ খ্রিস্ট :** ১টি সারিয়া যুদ্ধ হয়। ২৮ সফর বুধবার রাসূল ﷺ-এর মাথা ব্যথা ও জ্বর হয়। এ সময় নবী করীম ﷺ এর স্থলে আবু বকর (রা) ১৭ ওয়াক্ত নামাজ পড়ান। ১৪ দিন জ্বরাক্রান্ত থাকার পর ৬৩২ খ্রি: ১৮ জুন, ১২ রবিউল আউয়াল সোমবার প্রায় দ্বিপ্রহরের সময় মহানবী ﷺ ওফাত প্রাপ্ত হন। ১৩ রবিউল আউয়াল মঙ্গলবার দিবাগত রাতে আয়েশা (রা) -এর হুজরাখানায় মহানবী ﷺ-কে দাফন করা হয়।

**মহানবীর সমগ্র জীবন কাল :** ২২,৩৩০ দিন ৬ ঘণ্টার মত।

**মহানবীর খলিফাগণ :** (ক) হযরত আবু বকর (রা)- বিপদের দিনে ইসলামের প্রকৃত রক্ষাকারী (খ) ওমর ফারুক (রা) ইসলামী রাষ্ট্রের প্রকৃত প্রতিষ্ঠাতা। গ. ওসমান (রা) কুরআন মাজীদ একত্রকরণকারী। ঘ. আলী (রা) তাসাউফের সিংহদ্বার। (বিশ্বনবী পরিচয়, ইসমাঈল হোসেন : রশিদ বুক হাউস, ঢাকা, পৃষ্ঠা: ১৪৭-১৫২ ও মহানবী, ড: ওসমান গনি, মল্লিক ব্রাদার্স, কলকাতা, পৃ: ১০০-১০১)

## মহানবী ﷺ-এর মক্কা যুগের সংক্ষিপ্ত ঘটনাবলি

খাদিজার (রা) সঙ্গে মহানবী ﷺএর ৫৯৫ খ্রিস্টাব্দে : বিবাহ কাল হতে ৬১০ খ্রিস্টাব্দে নবুয়ত প্রাপ্তি পর্যন্ত জীবনীকারকগণ মুহাম্মদ ﷺ সম্পর্কে বিস্তারিত কিছু আলোচনা করেনি। মহানবী ﷺ-এর যুগের ঘটনাবলি সন তারিখ নিয়ে মতভেদ রয়েছে। তবে মক্কার ঘটনাবলির যে সকল তারিখ সম্বন্ধে ঐতিহাসিকগণ মোটামুটিভাবে একমত সেগুলো হচ্ছে–

৬১০ খ্রি : নবুয়াতপ্রাপ্তি

৬১৩ খ্রি : প্রকাশ্যে প্রচার শুরু

৬১৫ খ্রি : আবিসিনিয়ার হিজরত

৬১৬ খ্রি : বয়কট আরম্ভ

৬১৯ খ্রি : বয়কট শেষ, খাদিজা ও আবু তালিবের মৃত্যু, তায়েফে যাত্রা

৬২০ খ্রি : মদীনাবাসীদের সাথে প্রথম যোগাযোগ

৬২১ খ্রি : আকাবার প্রথম বায়য়াত

৬২২ খ্রি : আকাবার ২য় বায়য়াত, হিজরত।

মক্কা যখন এ সকল ঘটনা ঘটছিল তখন কেউই এ সবের সন ও তারিখ লিখে রাখেননি। (Muhammad at Mecca, P. 58-59).

## বিশ্ব নবী ﷺ-এর শারীরিক গঠন

**চেহারা মোবারক :** অতীব লাবণ্যময় নূরানী। পূর্ণিমার চাঁদের মত ঝকঝকে। দুধে আলতা মিশ্রণ করলে যে রং হয় রাসূল ﷺ-এর গায়ের রং ছিল তেমনি।

**আকার :** খুব লম্বাও নয়, খুব বেঁটেও নয়, মধ্যম আকৃতির। তাঁর আগে বা পরে কখনও তাঁর মত সুপুরুষ দুনিয়ায় জন্মগ্রহণ করেননি।" আলী (রা) বর্ণনা করেন।

**চুল :** রাসূলুল্লাহ ﷺ-এর মাথার চুল ছিল কানের লতি পর্যন্ত কিছুটা কোঁকড়ান ঢেউ খেলান বাবরী। বাবরী কখনও ঘাড় পর্যন্ত কখনও কানের লতি পর্যন্ত থাকত। তিনি মাথার মধ্যভাগে সিঁথি করতেন। চুলে প্রায় তৈল ও আতর মাখতেন। ১৭/১৮ টি চুল পেকে ছিল। কখনও কখনও খেজাব ব্যবহার করতেন। শেষ বয়সে চুল লালাভ হয়েছিল।

**মাথা :** নীজীর মাথা মোবারক আকারে অপেক্ষাকৃত বড় ছিল।

**ললাট :** প্রশস্ত ললাট।

**চক্ষু :** রাসূল (রা)-এর চক্ষুযুগলের মণি খুব কাল ছিল। সাদা অংশের পাশে ছিল কিঞ্চিত রক্তিমাভ। চোখের পাতা ছিল বড় এবং সর্বদা সুরমা লাগানোর মত দেখাত।

**নাসিকা :** অতীব সুন্দর উচ্চ নাসিকা।

**দাঁত :** অতীব সুন্দর রজতশুভ্র দাঁত ছিল রাসূলুল্লাহ ﷺ-এর যা পরস্পর একেবারে মিলিত ছিল না, বরং সামান্য ফাঁকা ফাঁকা ছিল। হাসির সময় মুক্তার মত চমকাত।

**ঘাড় :** দীর্ঘ মনোরম মাংসল কাঁধের হাড় পরিমাণে বড়।

**মোহর :** স্কন্ধদ্বয়ের মধ্যস্থলে কবুতরের ডিম সদৃশ একটু উঁচু মাংস ছিল। এটাই "মোহরে নবুয়ত"। এতে "লা ইলাহা ইল্লাল্লাহু মুহাম্মাদুর রাসূলুল্লাহ" লিখিত ছিল। মোহরের ওপর তিলক ও পশম ছিল এবং রং ছিল ঈষত লাল।

**দাঁড়ি :** লম্বা, ঘন, প্রায় বক্ষ পর্যন্ত প্রসারিত ছিল।

**হাত :** হাত ও আঙ্গুলগুলো লম্বা ছিল হাতের কব্জী হতে কনুই পর্যন্ত পশম ছিল। হাতের তালু ছিল। ভরাট ও প্রশস্ত।

**বক্ষ :** মহানবী ﷺ-এর বক্ষ কিছুটা উঁচু ও বীর বাহাদুরের মত প্রশস্ত বক্ষস্থল হতে নাভি পর্যন্ত চুলের সরু একটা রেখা ছিল। এ ছাড়া সর্ব শরীর পশমে ভরা ছিল।

**পেট :** হুজুর ﷺ-এর পেট মোটা কিংবা ভুড়ি ছিল না। সুন্দর সমান ছিল।

**পদদ্বয় :** সুগঠিত উরু ও পদদ্বয়। পায়ের গোড়ালিদ্বয় পাতলা ছিল। পায়ের তালুর মধ্যভাগে কিছু খালি ছিল। চলার সময় সামনের দিকে সামান্য ঝুঁকে মাটির দিকে দৃষ্টিপাত করে হাঁটতেন। পদক্ষেপ দ্রুত ছিল।

**চামড়া :** শরীরের চামড়া রেশম থেকেও অধিক মসৃণ ও নরম ছিল।

**ঘ:** রাসূলুল্লাহ ﷺ-এর শরীরে ঘাম উঠলে ঘামের বিন্দুগুলো মতির মত চমকাত। ঘর্ম ছিল অত্যন্ত সুগন্ধযুক্ত। রাসূল ﷺ-এর চেহারা অত্যন্ত উজ্জল হওয়ার কারণে তাঁর শরীরের কোনো ছায়া দৃষ্ট হত না।

**শরীর :** তিনি অত্যন্ত মূলত ছিলেন না, অত্যন্ত ক্ষীণকায়ও ছিলেন না। তাঁর গম্ভীর চেহারা দেখলে হৃদয়ে ভীতির উদ্রেক হত। মহাপুরুষের যাবতীয় লক্ষণই মহানবী ﷺ-এর পবিত্র দেহে বর্তমান ছিল। (সীরাতে ইবনে হিশাম, পৃ: ৪৯; মদীনা শরীফের ইতিহাস, পৃ: ৭৮; বিশ্বনবী পরিচয়, পৃ: ৩১; মহানবী পৃ: ১১৯-১২০; একনজরে সীরাতুন্নবী, পৃ: ৪৪)

## রাসূল ﷺ সম্পর্কে অন্যান্য তথ্য

**হুজুর ﷺ-এর প্রিয় বস্তু :** তিনি ফুল ও নারী খুব ভালোবাসতেন। আতর ও মধু ছিল তার অতি প্রিয়। বর্ণিত আছে, তিনি নাভেরা' নামক সুগন্ধি ব্যবহার করতেন।

**আহার্য ও পোশাক :** অনেক সময় তিনি ক্ষুধা বরদাশত করতেন। তিনি ছিলেন অত্যাধিক সিয়াম পালনকারী। তিনি কখনও পেট পুরে আহার করেন নি। খাদ্যের প্রাচুর্যের প্রতি তাঁর যেমন বিরাগ ছিল, পোশাকের বেলায়ও তেমনি।

**স্বভাব ও আচরণ :** জ্ঞানে সর্বশেষ্ঠ , সত্যের উপর প্রতিষ্ঠিত, পরিজনের কাছে সবচাইতে ভালোমানুষ, দরিদ্র ও অসহায়ের বন্ধু। আদর্শ স্বামী ও আদর্শ পিতা। জানাযার পিছনে পিছনে গমন করতেন। জ্ঞানীদের প্রতি আন্তরিক ভালোবাসা ছিল। কখনও কখনও হাস্য রসিকতা করতেন। কুরআনই তাঁর চরিত্র। আত্মীয়তার দাবী সম্পর্কে তিনি ছিলেন খুব সজাগ। তিনি ছিলেন সর্বাধিক দাতা, সর্বপেক্ষা বড় বীর, আবার আল্লাহর সামনে সর্বাধিক ভীতু ও পরহেজগার। রাসূল ﷺ ছিলেন প্রাচুর্যের প্রতি বিরাগী। যে বিছানায় তিনি ঘুমাতেন তা ছিল চামড়ার এবং খেজুরের বাকল ও পাতা দিয়ে তৈরি।

**নবী করীম ﷺ সম্বন্ধে একটি হাদীস :** আলী (রা) এক হাদীসে উল্লেখ করেছেন, রাসূল ﷺ বলেছেন, মারিফত আমার মূলধন, বিবেক আমার দ্বীনের মূলনীতি, প্রেম ও মহব্বত আমার ভিত্তিমূল, আকাঙ্ক্ষা আমার সওয়ারী, যিকরুল্লাহ আমার প্রিয় সঙ্গী, বিশ্বস্ততা আমার ভাণ্ডার, ভীতিমূলক চিন্তা আমার বন্ধু, জ্ঞান (ইলম) আমার শোধনকারী, সহিষ্ণুতা আমার চাদর, সন্তুষ্টি আমার প্রতি আল্লাহ প্রদত্ত দান, দারিদ্র্য আমার গৌরব, প্রাচুর্যের প্রতি বিরাগ আমার নৈপুণ্য, দৃঢ় বিশ্বাস আমার কথা, সত্যবাদিতা আমার দোস্ত, ইবাদত আমার আভিজাত্য, জিহাদ আমার প্রকৃতি, আর সালাতেই আমার চোখের শীতলতা" (তথ্য : কাজী আউয়ায এর "শিফা" গ্রন্থ)

**দায়িত্ব ও কর্তব্যপালন :** সবার আগে সালাম দিতেন। মেহমানদেরকে কিছুদূর পথ এগিয়ে দিতেন। খুশী মনে সকলের দাওয়াত কবুল করতেন। দাওয়াত প্রদানকারীর অনুমতি ব্যাতিরেকে কাউকে সঙ্গে নিতেন না। অনুমতি ব্যতীত কারও ঘরে প্রবেশ করতেন না। যাবতীয় ফয়সালা মসজিদে বসে করতেন। কখনও আমানত নষ্ট করেননি। শিশুদের ভালোবাসতেন। সিদ্ধান্ত গ্রহণে সঙ্গীদের

সাথে পরামর্শ করতেন। বাল্যকালে চাচার বকরী চরিয়েছেন। যৌবনে ব্যবসা করেছেন। তাওহীদ প্রচারই শ্রেষ্ঠ কর্তব্য মনে করতেন। (মহানবী : ড: ওসমান গনী, মল্লিক ব্রাদার্স, কলকাতা; সীরাতে ইবনে হিশাম : আকরাম ফারুক, বাংলাদেশ ইসলামিক সেন্টার, ঢাকা; এক নজরে সীরাতুন্নবী, পৃ: ৪৫-৪৬)

## সর্বপ্রথম যাঁরা ইসলাম কবুল করেন

মুহাম্মদ ﷺ-এর নিকট ওহী নাযিল হওয়ার পর সর্বপ্রথম যাঁরা ঈমান আনলেন এবং ইসলাম কবুল করেন তাঁরা হলেন–

খাদীজা (রা), ১০ বছর বয়স্ক বালক আলী (রা), যায়েদ ও ৩৮ বছর বয়স্ক আবু বকর (রা)। কিছু দিনের মধ্যে আবু বকর (রা)-এর তাবলীগে মুসলমান হলেন ওসমান (রা), যুবায়ের, আওয়াম, তালহা, ইবনে ওবায়দুল্লাহ, আব্দুর রহমান ইবনে আউফ ও সাআদ ইবনে আবী ওক্কাস (রা)। এরপর আরো ঈমান আনলেন আবু উবাইদা ইবনে জাররাহ, সাঈদ, আরকাম, আব্দুল্লাহ ইবনে মাসউদ, খাব্বাব ও বিলাল (রা)।

আরকাম (রা) এর বাড়ি ইসলাম প্রচারের জন্য একটি নির্দিষ্ট জায়গা হিসেবে রাসূল ﷺ ব্যবহার করতেন। ইসলাম প্রচারের প্রথম তিন বছর পর্যন্ত এ বাড়ি তিনি ইসলাম প্রচারের কেন্দ্র হিসেবে ব্যবহার করেছেন। তাই আরকাম (রা) এর বাড়িকে বলা হত বাইতুল ইসলাম'। এ বাড়িতে যারা ইসলাম গ্রহণ করেন তাঁদের মধ্যে : ১. নুসাব ইবনে উমাইর ২. ওমর (রা)-এ বড় ভাই যায়েদ ইবনে খাত্তাব ৩. আব্দুল্লাহ ইবনে উম্মে মাকতূম। তিনি ছিলেন অন্ধ। ৪.আলী (রা)-এর ভাই জাফর ইবনে আবু তালিব ৫. আম্মার ইবনে ইয়াসির ৬. আম্মারের পিতা ইয়াসির ৭. আম্মারের মাতা সুমাইয়া ৮. সোহাইব ইবনে সানান। তিনি সুহাইব রূমী নামে পরিচিত ছিলেন। তিনিই ওমর (রা)-এর জানাজায় ইমামতি করেন। ৯. ইয়ামেন থেকে আবু মুসা আশআরী ১০. ওমর ইবনে খাত্তাব (রা)। কথিত আছে যে, আরকাম (রা)-এর বাড়িতে যাঁরা গোপনে ইসলাম গ্রহণ করেছিলেন ওমর (রা) তাঁদের মধ্যে সর্বশেষ। এর পরেই প্রকাশ্যে ইসলাম প্রচারের কাজ শুরু হয়। নবুয়ত প্রাপ্তির পর প্রথম তিন বছর ইসলামের দাওয়াতের কাজ গোপনভাবে চলে।

**প্রাথমিক যুগে যাঁরা ইসলাম গ্রহণ করেছেন, ইবনে ইসহাকের তালিকা অনুযায়ী তা নিম্নরূপ –**

১. খাদিজা (রা)
২. আলী
৩. যায়েদ
৪. আবু বকর
৫. উসমান ইবনে আফফান
৬. যুবায়ের (আইয়ামের স্ত্রী)
৭. আবদুর রহমান ইবনে আউফ
৮. তালহা ইবনে উবায়দুল্লাহ
৯. আবু উবায়দা ইবনে জাররাহ
১০. আবু সালামা
১১. আরকাম ইবনে আবি আরকাম
১২. উসমান ইবনে মাজুন
১৩. কাজামা ইবনে মাজউন
১৪. আব্দুল্লাহ ইবনে মাজুন
১৫. উবায়দা ইবনে হারিছ (হাতিবের স্ত্রী)
১৬. ফাতেমা বিনতে খাত্তাব (উবায়দার স্ত্রী)
১৭. আসমা বিনতে আবু বকর
১৮. আয়েশা বিনতে আবু বকর
১৯. খাববাব
২০. উমায়ের ইবনে আবু ওয়াক্কাস
২১. আব্দুল্লাহ ইবনে মাসুদ
২২. মাসুম ইবনে কারী
২৩. সালিত ইবনে আমর
২৪. আইয়াশ ইবনে রাবিয়া
২৫. আছমা বিনতে স্বালামা
২৬. খুনায়েস
২৭. আমির ইবনে রাবিয়া
২৮ আব্দুল্লাহ ইবনে জাহ
২৯. আবু আহমদ ইবনে জাহ
৩০. জাফর ইবনে আবু তালিব
৩১. আসমা ইবনে উমায়েস
৩২. হাতিব ইবনে হারিস
৩৩. ফাতিমা বিনতে মুজাল্লিল
৩৪. হাত্তাব ইবনে হারিছ হাত্তাবের স্ত্রী)
৩৫. ফুকায়হা বিনতে ইয়াসর (হাত্তাবের স্ত্রী)
৩৬. মামর ইবনে হারিছ
৩৭. সাইদ ইবনে হাবির উসমান ইবনে মাজুন
৩৮. আল মুত্তালিব ইবনে আজহার
৩৯. রলা বিনতে আবু আউফ (আল মুত্তালিবের স্ত্রী)
৪০. জান্নাহাম ইবনে আব্দুল্লাহ
৪১. আমির ইবনে যুহায়রা
৪২. খালিদ ইবনে সাইদ
৪৩. উমায়না (খালিদের স্ত্রী)
৪৪. হাতিব ইবনে আমর
৪৫. আবু হুজায়ফা
৪৬. ওয়াদিক ইবনে আব্দুল্লাহ
৪৭. খালিদ ইবনে বুকায়ের
৪৮. আমির ইবনে বুকায়ের
৪৯. আদিক ইবনে বুকায়ের
৫০. আয়াস ইবনে বুকায়ের
৫১. আমমার ইবনে ইয়াছির
৫২. সুহায়ের ইবনে সিনান

সম্ভবত : নবুয়তের প্রথম তিন বছরেঁর মধ্যেই তারা সকলে ঈমান আনেন। এরপর উমর (রা) মুসলমান হলে প্রকাশ্যে ইসলামের দাওয়াত শুরু হয়। (ইবনে হিশাম, পৃ: ৫৬-৫৭; খাতিমুল আম্বিয়া পৃ: ৩৪-ইসহাক পৃ: ১১৪)

## মহানবী ﷺ-এর রাষ্ট্র পরিচালনা ব্যবস্থা

মহানবী ﷺ-এর বয়স ষাট বছর অতিক্রম না করতেই মুসলিম সাম্রাজ্যের বিস্তৃতি বেড়ে এক বিশাল সাম্রাজ্যে পরিণত হল। একে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য তিনি বিভিন্ন বিভাগ খুলে দিয়ে বিভিন্ন জনকে তা পরিচালনার দায়িত্ব অর্পণ করেন। তবে যে সমস্ত কাজের আঞ্জাম তিনি নিজে দিতেন অর্থাৎ যে সকল বিভাগ কেন্দ্রীয়ভাবে তাঁর নিকট ছিল তা হচ্ছে–

১. প্রতিনিধি ও কর্মচারী নিয়োগ,
২. মুয়াযযিন নির্বাচন,
৩. ইমাম নির্ধারণ,
৪. যাকাত আদায়কারী নিয়োগ,
৫. যিযিয়া আদায়কারী নিয়োগ,
৬. ভিন্ন ধর্মের সাথে সন্ধিপত্র স্বাক্ষর করা,
৭. মুসলমানদের মধ্যে জমি বণ্টন করা,
৮. সেনাপতি নিয়োগ,
৯. মামলা মোকদ্দমা ফয়সালা করা,
১০. গোত্রে গোত্রে গৃহযুদ্ধ বন্ধ করা,
১১. বেতন নির্ধারণ করা,
১২. অপরাধীর শাস্তি বিধান জারী করা,
১৩. নও মুসলিমদের ব্যবস্থাপনা,
১৪. ফতোয়াদান,
১৫. রাজনৈতিক সমস্যা সমাধান,
১৬. কর্মচারীদের পরিসংখ্যান ও উন্নয়ন বিধান করা,
১৭. গভর্নর ও ওয়ালী নিয়োগ করা।

এছাড়া তিনি বদর, উহুদ, খায়বার, ফতহে মক্কা ও তাবুকের যুদ্ধে তিনি নিজেই ছিলেন সেনাবাহিনী প্রধান। খেলাফতে ইলাহিয়ার এ সকল দায়িত্ব ও কর্তব্য পালন করতে গিয়ে রাসূলুল্লাহ ﷺ-এর দৈহিক আরাম আয়েশের প্রতি দৃষ্টি দেয়ার অবসর তাঁর কখনও মিলত না।*

**বিচার বিভাগ :** বিভিন্ন মোকদ্দমার ফয়সালা যদিও রাসূলুল্লাহ ﷺ নিজেই করতেন তবুও কখনো কখনো রাসূলুল্লাহ ﷺ-এর নির্দেশে আবু বকর (রা), ওমর (রা) ওসমান (রা), আলী (রা), আবদুর রহমান (রা), মায়াজ (রা) এবং উবাই বিন কায়াব (রা) বিচার কাজ পরিচালনা করতেন।

# মহানবী ﷺ-এর সচিবালয়

রাষ্ট্র গঠনের ইতিহাসে মহানবী ﷺ-এর প্রতিষ্ঠিত মদীনার ইসলামী জনকল্যাণমূলক সর্বোত্তম গণতান্ত্রিক রাষ্ট্র হিসেবে এক অনন্য দৃষ্টান্ত হয়ে রয়েছে। প্রশাসনিক কার্যাবলি সুষ্ঠুভাবে সম্পাদনের জন্যে ছিল একটি সুসংগঠিত সচিবালয়। সচিবালায়ের বিভিন্ন দফতর ও বিভাগসমূহের নাম নিম্নে দেয়া হলো :

| বিভাগ | দায়িত্বপ্রাপ্ত কর্মকর্তা |
| --- | --- |
| ১. রাষ্ট্রপ্রধানে ব্যক্তিগত বিভাগ– | ১. হানযালা ইবনে আল রবী (রা)। রাসূল ﷺ-এর একান্ত সচিব। ২. শুরাহবিল ইবনে হাসান (রা) সচিব। ৩. আনাস ইবনে মালেক (রা)। |
| ২. সীল মোহর বিভাগ– | ১. মুকার ইবনে আবি ফাতিমা (রা) রাসূলুল্লাহ ﷺ-এর সীলমোহর করার আংটিটি তাঁর নিকট সংরক্ষিত থাকত.। |
| ৩. অহী লিখন বিভাগ– | ১. যায়েদ ইবনে সাবিত (রা), ২. আবু বকর সিদ্দীক (রা), ৩. ওমর ফারুক (রা), ৪. ওসমান (রা), ৫. আলী (রা), ৬. উবাই ইবনে কাব (রা), ৭. আব্দুল্লাহ ইবনে সারাহ (রা), ৮. যোবায়ের ইবনে আল আওয়াম (রা), ৯. খালেদ ইবন সাঈদ (রা), ১০. আব্দুল্লাহ ইবনে রাওয়া (রা), ১১. খালেদ ইবনে ওয়ালীদ (রা), ১২. মুগীরা ইবনে শোবা (রা), ১৩. মুআ'বিয়া ইবনে আবু সুফিয়ান (রা)।<br>অহী লিপিবদ্ধ করার কাজে যারা নিয়োজিত ছিলেন তাদের সংখ্যা প্রায় চল্লিশ জন পর্যন্ত বর্ণিত হয়েছে।[৩] |
| ৪. পত্র লিখন ও অনুবাদ বিভাগ– | ১. যায়েদ ইবনে সাবিত আনসারী (রা), ২. আব্দুল্লাহ ইবনে আকরাম (রা) শেষের দিকে মুআ'বিয়া (রা) ও এ কাজে নিয়োজিত ছিলেন। |
| ৫. অভ্যর্থনা বিভাগ– | ১. আনাস ইবনে মালেক (রা), ২. বারাহ (রা)।<br>নবুওতের প্রথম হতেই বেলাল (রা) মেহমানদারীর কাজে নিয়োজিত ছিলেন। |
| ৬. দাওয়াত ও শিক্ষা বিভাগ– | এ বিভাগটি সম্পূর্ণরূপে রাসূল ﷺ-এর নিয়ন্ত্রণে ছিল। সাহাবীগণও যথাযথ দায়িত্ব পালন করতেন। কুরআনে হাফিজ ও কারীদেরকে অগ্রাধিকার দেয়া হতো। |

**৭. জাতি ও গোত্রসমূহের মধ্যে যোগাযোগ বিভাগ–**

১. মুগীরা ইবনে শোবা (রা) ২. হাসান ইবনে নুসীরা (রা)।

**৮. প্রতিরক্ষা বিভাগ–** মদীনা রাষ্ট্রের কোন বেতনভোগী নিয়মিত সেনাবাহিনী ছিল না। প্রয়োজনে প্রত্যেক সক্ষম মুসলমানই মুজাহিদ হিসেবে যুদ্ধের মাঠে উপস্থিত হতেন। রাসূলুল্লাহ ﷺ ছিলেন প্রতিরক্ষা বিভাগের সর্বাধিনায়ক। প্রয়োজনের সময় তিনি বিভিন্ন সাহাবীগণকে সেনাপতি নিযুক্ত করতেন। বিভিন্ন সময় মনোনিত কয়েকজন সেনাপতির নাম নিম্নরূপ–

১. আবু বকর সিদ্দীক (রা), ২. ওমর ফারুক (রা), ৩. আলী মুর্তজা (রা), ৪. যোবায়ের ইবনে আওয়াম (রা), ৫. আবু ওবায়দা ইবনে যাররাহ (রা), ৬. উবাদা ইবনে সামেত (রা), ৭. হামজা ইবনে মুত্তালিব (রা), ৮. মুহাম্মদ ইবনে মাসলামা (রা), ৯. খালিদ ইবনে ওয়ালীদ (রা), ১০. আমর ইবনুল আস (রা), ১১. ওসামা ইবনে যায়েদ (রা)।

মদীনা রাষ্ট্রের নাগরিকগণ তলোয়ার চালনা, তীর চালনা, বল্লম চালনা ও অশ্ব চালনা শিখতেন। যুদ্ধের বিভিন্ন কলা-কৌশলও তাদের শিখানো হতো।

**৯. নিরাপত্তা বিভাগ–** মদীনা রাষ্ট্রে নিয়মিত কোনো পুলিশ বাহিনী ছিল না। স্বেচ্ছায় কিছু সংখ্যক সাহাবীও এ বিভাগে কর্মরত ছিলেন। এদের মধ্যে যারা আর্থিক দিক থেকে নিঃস্ব ছিলেন, বায়তুলমাল হতে তাদের ব্যয়ভার বহন করা হতো। এ বিভাগের প্রধান ছিলেন কায়েস ইবনে সায়াদ (রা)।

**১০. জল্লাদ বিভাগ–** প্রাণদণ্ডে দণ্ডিত অপরাধীদের শিরচ্ছেদ করার কাজে রাসূলুল্লাহ ﷺ-এর নির্দেশে যোগদান করলেন যোবায়ের (রা), আলী (রা), মেকদাদ ইবনে আসওয়াদ (রা), মুহাম্মদ ইবনে মুসলিম (রা), আসেম ইবনে সাবিদ (রা) এবং দাহহাক ইবনে সুফিয়ান কালবী (রা)।

**১১. বিচার বিভাগ–** এই বিভাগের প্রধান ছিলেন রাসূলুল্লাহ ﷺ নিজে। প্রাদেশিক কিংবা মদীনায় তিনি নিজেই বিচারপতিদের নিয়োগ দান করতেন। আবু বকর, ওমর, ওসমান, আলী, আব্দুর রহমান ইবনে আওফ, মুয়াজ ইবনে জাবাল, আবু ওবায়দা ইবনে জাররাহ, উবাই ইবনে কাব রাসূল ﷺ কর্তৃক বিচারপতি হিসেবে নিযুক্ত হওয়ার সৌভাগ্য অর্জন করেছিলেন।

**১২. হিসাব সংরক্ষণ ও অর্থ বিভাগ (বায়তুল মাল)–**

রাসূলুল্লাহ ﷺ নিজেই এ বিভাগের কাজ তদারকি করতেন। মুয়ানকী ইবনে আবি ফাতিমাও এ বিভাগের সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন।

**১৩. যাকাত ও সদকাহ্ বিভাগ–** যাকাত ও সদকাহ বাবদ যে অর্থ সংগৃহীত হতো তার হিসাব কেন্দ্রীয়ভাবে সংরক্ষণ করতেন যোবায়ের ইবনে আল আওয়াম ও যুহাহির ইবনে আল সালাত (রা)। বিভিন্ন অঞ্চলের জন্য স্বতন্ত্র আদায়কারী হিসেবে যথাক্রমে ছিলেন।

১. ওমর–মদীনা, ২. আবু উবায়দা ইবনে জাররাহ–নাজরান, ৩. আমর ইবনুল আস–বনু ফাজারা, ৪. আদী ইবনে হাতেম তাই–বনু তাই ও বনু আসাদ, ৫. আব্দুল্লাহ ইবনে লাইতাই–বনু জাবয়ান, ৬. উব্বাত ইবনে বিশর–বনু সুলাইম ও বনু মাজায়না, ৭. দাহহাক ইবনে সুফিয়ান–বনু কিলাব, ৮. আবু জাহম ইবনে হুজায়ফা–বনু লাইস, ৯. বোরায়দা ইবনে হোসাইন–বনু গেফার ও বনু আসলাম, ১০. বসুর ইবনে সুফিয়ান–বনু কাব।

এ ছাড়া আরও কতিপয় আদায়কারী ছিলেন। প্রয়োজনে আদায়কারীদিগকে পারিশ্রমিক দেয়া হতো।

**১৪. জনস্বাস্থ্য বিভাগ–** নাগরিকদের চিকিৎসা সুবিধার জন্য এ সময়ের প্রসিদ্ধ চিকিৎসক হারিস ইবনে সালাহ ও আবি রাদার পুত্রকে এ বিভাগের দায়িত্ব দেয়া হয়। তাঁরা বায়তুল মাল হতে ভাতা পেতেন। লোকেরা বিনামূল্যে চিকিৎসা সুবিধা পেতেন।

**১৫. শিক্ষা বিভাগ–** শিক্ষাবিভাগ ছিল রাসূল ﷺ-এর প্রত্যক্ষ তত্ত্বাবধানে সাফা পাহাড়ের পাদদেশে অবস্থিত আকরাম ইবনে আবুল আকরাম (রা)-এর বাড়িতে মুসলিম উম্মার প্রথম শিক্ষা দপ্তর প্রতিষ্ঠিত হয়। মদীনায় শিক্ষা ও স্বাক্ষর জ্ঞানদানের জন্য আব্দুল্লাহ বিন সাঈদ ইবনুল আস (রা)-কে নিয়োগ করা হয়েছিল। উম্মাহাতুল মোমেনীনরা বিশেষ করে আয়েশা (রা) শিক্ষা বিভাগের কর্মকাণ্ডে বিশেষ ভূমিকা পালন করে গেছেন। তাঁদের গৃহগুলো ছিল নারী শিক্ষার প্রাণ কেন্দ্র।

**১৬. পরিসংখ্যান বিভাগ–** রাসূল ﷺ তাঁর জীবদ্দশায় দু'বার আদমশুমারী করেছিলেন এবং রেজিস্টার বইতে রাষ্ট্রের সকল নাগরিকদের নামের তালিকা প্রণয়ন করেন।

**১৭. কৃষি ও বন বিভাগ–** বুখারী শরীফে বর্ণিত হয়েছে আবু হুরায়রা (রা) বর্ণনা করেন রাসূল ﷺ ইরশাদ করেন : যার নিকট চাষাবাদযোগ্য জমি থাকবে অবশ্যই তাতে তার চাষাবাদ করা উচিত। অনথ্যায় তা অন্য ব্যক্তিকে চাষাবাদের জন্য প্রদান করা উচিত। কুতায়বা ইবনে সাঈদ আনাস (রা) হতে বর্ণিত, নবী ﷺ বলেছেন, যে কোনো মুসলমান ফলবান গাছ রোপণ করে কিংবা কোন ফসল চাষাবাদ করে আর তা থেকে পাখি কিংবা মানুষ বা চতুষ্পদ জন্তু খায় তবে তা তার পক্ষে সদকা হিসেবে গণ্য করা হয়।

**১৮. নগর প্রশাসন বিভাগ–** নগর প্রশাসন বিভাগের দায়িত্ব ছিল শহরে নগরে যাতে করে কোনো প্রকার অবৈধ প্রবঞ্চনামূলক ক্রয় বিক্রয় না হয় তা নিশ্চিত করা। ওমর (রা) এ বিভাগের দায়িত্বে নিয়োজিত ছিলেন।

**১৯. স্থানীয় সরকার বিভাগ–** রাসূল ﷺ প্রত্যেক প্রদেশে একজন করে ওয়ালী বা প্রাদেশিক শাসনকর্তা নিযুক্ত করেন। রাসূল ﷺ-এর সময় মদীনা রাষ্ট্রে ছিল ৮টি ওয়ালী শাসিত প্রদেশ।

## প্রদেশের নাম প্রাদেশিক শাসকবৃন্দ

| প্রদেশের নাম | শাসকবৃন্দ |
|---|---|
| ১. মদীনা | ১. রাসূল ﷺ স্বয়ং |
| ২. মক্কা | ২. ইত্তাব ইবনে উসাইদ (রা) |
| ৩. নাজরান | ৩. ক. আমর ইবনে হাজাম (রা)<br>খ. আলী (রা)<br>গ. আবু সুফিয়ান (রা) |
| ৪. ইয়েমেন | ৪. বায়ান ইবনে সামান (রা) |
| ৫. হাজরা মাউত | ৫. যিয়াদ ইবনে লবীদুল (রা) |
| ৬. আম্মান | ৬. আমর ইবনুল আস (রা) |
| ৭. বাহরাইন | ৭. আলী ইবনে হাযরাম (রা) |
| ৮. তাইমা | ৮. ইয়াজিদ ইবনে আবু সুফিয়ান (রা) |
| ৯. জুন্দে আলজানাদ | ৯. জাবাল (রা) |

প্রাদেশিক প্রশাসন ছাড়াও ক্ষুদ্র ক্ষুদ্র অঞ্চল ও বড় বড় গোত্রের উপর স্থানীয় সরকার ব্যবস্থার প্রধান ছিলেন 'আমির'। মদীনা রাষ্ট্রের অধীনে এরূপে ২২টি আমির শাসিত অঞ্চল ও গোত্র ছিল। রাসূল ﷺ স্বয়ং আমিরদেরকে তাদের দায়িত্ব ও কর্তব্য এবং অন্যান্য প্রয়োজনীয় বিষয়ে তালিম দিয়ে বিভিন্ন অঞ্চল ও গোত্রে প্রেরণ করতেন।

## রাসূল ﷺ-এর বিভিন্ন দায়িত্বপ্রাপ্ত সহাবীগণ

**মুক্তদাসগণ :** আনাস, হিন্দ ও আসমা।

**অন্যান্য দাস :** যায়েদ বিন হারিসা, বিরাফা, আসলাম, আবু কাবশা, কাযালা, আবু নুয়াইহাবা রাফি, সাফীনা।

**দাসীগণ :** উম্মে আইমন, রাযওয়া, মারিয়া ও রুকানা।

**মুয়াযিযনগণ :** বিলাল, আব্দুল্লাহ বিন উম্মে মাকতুম। (তিনি ছিলেন অন্ধ সাহাবী) মদীনার জন্য, আবু মাহযুরা-মক্কার জন, সায়াদুল কায়য-কুব্বা মসজিদের জন্য।

**কবিগণ :** হাস্‌সান ইবনে সাবিত, কাআব ইবনে মালিক ও ইবনে রওয়াহা।

**বক্তা :** সাবিত ইবনে কাইস ইবনে শিমাস

**দেহরক্ষীগণ :** সাআদ বিন আবী ওয়াক্কাস, সাআদ বিন মায়াজ, মোহাম্মদ বিন মাসলামা, যাকওয়ান, যুবাইর, উবাবাদ, আযরা, আযরার পুত্র, আবু রায়হানা, আবু আইয়ুব ও আব্বাস। কিন্তু কারনের এই আয়াত "ও আল্লাহু ই'য়াসেমুকা মিনান্নাছ' (৫ : ৬৭) অর্থ আল্লাহ আপনাকে মানুষ থেকে রক্ষা করবেন। নাযিল হলে, এরপর থেকে তিনি আর দেহরক্ষী রাখতেন না।

**কাফেলা সংগীতকার :** আব্দুল্লাহ ইবনে রওয়াহা (রা), আঞ্জাশা, আমের ইবনে আকু, সালমা ইবনে আকু।

**ব্যক্তিগত বন্দোবস্ত :** বিলাল (রা) রাসূলুল্লাহ ﷺ এর পারিবারিক খরচ পত্রের দায়িত্বে ছিলেন।

মুয়াকীব – সীলমোহর রক্ষক। ইবনে মাসউদ – জুতা ও মিসওয়াক রক্ষক

আনাস – সাধারণ ব্যাপার। উকবা – খচ্চরের দায়িত্ব।

আসলা – সফরের সহচর

আয়মন ও তাঁর জননী- ওযূ ও ইস্তিঞ্জার ব্যবস্থা করার দায়িত্বে নিয়োজিত ছিলেন। (এক নজরে সীরাতুন্নবী পৃ: ৪৭, যাদুল মাআদ পৃ: ৮০-৮৩; সীরাতে খাতিমূল আম্বিয়া, পৃ:৩১)

**রাসূল ﷺ পারিবারিক জীবনে যেসব দুঃখ কষ্টের সম্মুখীন হয়েছেন–**

১. জন্মের পূর্বেই তাঁর পিতৃ বিয়োগ।

২. মাত্র ৬ বছর বয়সে মরুভূমিতে মাতৃ বিয়োগ। মায়ের নিকট মাত্র কয়েক মাস ছিলেন।

৩. রাসুল ﷺ-এর বয়স যখন ৮ বছর ২২মাস ১০ দিন তখন তাঁর অভিভাবক ও দাদা আব্দুল মুত্তালিবের মৃত্যু।

৪. নবুয়তের দশম বছরের রমযান মাসে রাসূল ﷺ-এর চাচা আবু তালিব মারা যান। এর তিনদিন পরেই রাসুল ﷺ-এর প্রিয়তমা পত্নী খাদিজার (রা)-এর ইন্তেকাল হয়। এ বছরকে নবী করীম ﷺ এর জীবনের দুঃখের বছর বলা হয়।

৫. তিন কন্যার মৃত্যু অত্যন্ত বেদনাদায়ক। রুকাইয়া ২য় হিজরী, জয়নাব ৮ম হিজরী ও উম্মে কুলসুম ৯ম হিজরীতে ইন্তেকাল করেন।

৬. তাঁর প্রথম শিশুপুত্র কাসেমের ২ বছর বয়সে ও ২য় পুত্র আব্দুল্লাহ শৈশবে মৃত্যু।

৭. মাত্র ১৬ মাস বয়সে প্রাণাধিক পুত্র ইব্রাহীমের মৃত্যু। তখন রাসূল ﷺ এর বয়স ছিল ৬১ বৎসর। (৮ম হিজরীতে জন্ম ১০ম হিজরীতে মৃত্যু)

(মহানবী : পৃ. ১৬৩-১৭২)

## মহানবী ﷺ-এর উমরা

মহানবী ﷺ মোট তিনবার উমরা করেছেন।

ক. উমরাতুল কাযা

খ. উমরাতুল জারানা

গ. বিদায় হজ্জের সঙ্গে উমরা বিদায় হজ্বের আরাফার দিনে আয়াত নাযিল হয়। "আজ আমি তোমাদের জন্য তোমাদের দ্বীন পরিপূর্ণ করে দিলাম, আমার সম্পূর্ণ নিয়ামত তোমাদের দিয়ে দিলাম আর জীবনব্যবস্থা হিসেবে ইসলামকে তোমাদের জন্য নির্ধারণ করলাম।" (৫ : ৩)

**মহানবী ﷺ-এর কতিপয় দুশমন**

ইসলামের দাওয়াত দেয়ার প্রথম হতেই যে সকল কাফের সর্বদা রাসূল ﷺ-কে কষ্ট দেয়ার চেষ্টা ও দুশমনি করেছে এদের মধ্যে আবু জাহল, ওকবা বিন আবু মুয়ীত, আবু লাহাব, আস বিন ওয়ায়েল, আসওয়াদ বিন আবদে ইয়াগুদস, আসওয়াদ বিন আব্দুল মুত্তালিব, ওলিদ ইবনে মুগিরা ও নজর ইবনে হারিস। উল্লেখ্য যে এদের কারও অদৃষ্টে ইসলাম ধর্ম গ্রহণ করার সৌভাগ্য হয়নি; বরং সবাই অত্যন্ত অপমানজনকভাবে ধ্বংস হয়। কয়েকজন বদরের যুদ্ধে তলোয়ারের আঘাতে নিহত হয়। আর অন্যান্যরা অত্যন্ত কঠিন রোগে অক্রান্ত হয়ে মারা যায়। (সীরাতে খাতিমুল আম্বিয়া, পৃ: ৩৮; গাজওয়ায়ে বদরুল কোবরা)

## প্রচণ্ড বাধা প্রদানকারীগণ

দ্বীন প্রচারে মুহাম্মদ ﷺ-কে যারা প্রচণ্ডভাবে বাধা দিয়েছিল, তারা হচ্ছে :

১. হাশেমী গোষ্ঠীর দুরাচার আবু জাহেল।

২. হাশেমী গোষ্ঠীর দুর্মতি আবু লাহাব।

৩. আবদুদ্দার গোষ্ঠীর বিখ্যাত বীর তালহা।

৪. উমাইয়া গোষ্ঠীর নেতা আবু সুফিয়ান (পরে তিনি ঈমান এনেছিলেন)।

**রাসূল ﷺ এর বংশের যাঁরা পৃষ্ঠপোষক ছিলেন তারা হচ্ছেন–**

১. প্রবীণ আবু তালিব

২. মহাবীর হামযা (রা)

৩. জ্ঞানী শ্রেষ্ঠ আব্বাস (রা)

৪. বীর কেশরী আলী (রা)

তাঁরা সকলেই হাশেমী বংশীয় ছিলেন। এ ছাড়া কুরাইশদের অপর এক শাখার আবু বকর সিদ্দিক (রা) নবী করীম ﷺ-এর অত্যন্ত বিশ্বস্ত বন্ধু ও সহায়তাকারী ছিলেন। (নবী-গৃহ সংবাদ, মোহাম্মদ বরকতুল্লাহ, ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ। ১৯৮৮, পৃ: ৫৭)

## সংগ্রাম

কাফির ও মুশরিকদের বিরুদ্ধে মুহাম্মদ ﷺ ও সাহাবীগণ অনেক অভিযান ও যুদ্ধ করেছেন। যে সব যুদ্ধে নবী করীম ﷺ স্বয়ং অংশগ্রহণ করেছেন, তা "গায্ওয়া" বলে পরিচিত। আর যে সকল অভিযানে রাসুল ﷺ সশরীরে থাকতেন না; বরং কোন সাহাবীকে আমীর করে সেনাদল পাঠাতেন তাকে "সারিয়া" বলে। যুদ্ধ ছাড়াও যুদ্ধ সংক্রান্ত কাজের জন্য যে সমস্ত অভিযান চালান হয়েছে তাও ইসলামের ইতিহাসে "সারিয়া" নামে অভিহিত। কখনও আমীরের নাম অনুসারে, কখনও গোত্র, স্থান বা দেশের নাম অনুসারে "সারিয়া" বা "গায্ওয়ার" নামকরণ হত।

১. ফিজারের যুদ্ধ : ৫৮৪ খ্রিস্টাব্দে : রাসূলের ﷺ নবুয়ত লাভের আগে ফিজারের যুদ্ধ সংঘটিত হয়। এই যুদ্ধে তিনি তাঁর চাচাদের সাথে অংশগ্রহণ করেন।

২. **বুআসের যুদ্ধ :** নবুয়তের সপ্তম বছরে মদীনায় সংঘটিত হয়।

**জিহাদের আয়াত নাযিল :** ১ম হিজরী সনে হিজরতের ৬ মাস পর অর্থাৎ জমাদিউস সানীতে রাসুল ﷺ জিহাদের জন্য আদিষ্ট হন। আয়াত নাযিল হলো "যারা অত্যাচারিত হয়ে আক্রান্ত হয়েছে তাদেরকে যুদ্ধের অনুমতি দেওয়া হচ্ছে। নিশ্চয়ই আল্লাহ তাদের সাহায্য করতে ক্ষমতাবান।

(সূরা হজ্ব : ৩৯)

৩. নবী করীম ﷺ হিজরী ১ম সনে রমজান মাসে হামযা (রা)-কে এক সারিয়ায় পাঠালেন। এর নাম সারিয়ায়ে হামযা।

৪. শাওয়াল মাসে' সারিয়ায়ে 'উবাইদা বিন হারিস'

৫. যিলকদ মাসে সারিয়ায়ে সায়াদ বিন আবি ওয়াক্কাস'।

৬. দ্বিতীয় হিজরীর সফর মাসে গাযওয়ায়ে 'আবোয়া' সংঘটিত হয়।

৭. 'গাযওয়ায়ে বাওয়াত' রবিউল আউয়াল মাসে। এই যুদ্ধে মুসলিম সৈন্য সংখ্যা ছিল ২০০ শত। শত্রুদের নেতা ছিলেন উমাইয়া বিন খালাফ। কিন্তু যুদ্ধ হয় নি। ফেরার পথে বানু মাদলাজের সঙ্গে যুদ্ধ হয়।

৮. 'গাযওয়ায়ে বদরে উলা' অর্থাৎ প্রথম বদরের যুদ্ধ। রবিউল আউয়াল মাসে কুরয বিন জাবের নামক এক ব্যক্তি মদীনার চারণভূমি থেকে মুসলমানদের কিছু সংখ্যক পালিত পশু অপহরণ করে। তাকে ধরার জন্য এই অভিযান। তাকে ধরা সম্ভব হয় নি। এর অন্য নাম গাযওয়ায়ে সাফওয়ান। এ যুদ্ধের মুসলিম সৈন্য সংখ্যা ছিল ৭০ জন।

৯. জমাদিউস সানি মাসে 'গাযওয়ায়ে যুল উশায়রা'। মুসলিম সৈন্য সংখ্যা ছিল ১৫০ জন। বানু মাদলাজ ও বানু যামিরার সাথে এ সময় দ্বিতীয়বার সন্ধি স্থাপিত হয়।

১০. সারিয়ায়ে আব্দুল্লাহ বিন জাহাশ'। রজব মাস। এই যুদ্ধে মুসলমানগণ সর্ব প্রথম গনিমত লাভ করে।

১১. বিখ্যাত বদরের যুদ্ধ। এটাকে বদরে কুবরা'ও বলে। এই যুদ্ধে হক ও বাতিলের পার্থক্য প্রকাশ পেয়েছিল। এ সম্পর্কে আল্লাহ তায়ালা বলেন, "নিশ্চয়ই বদরে যখন তোমরা দুর্বল ছিলে তখন আল্লাহ তোমাদেরকে সাহায্য করেছেন।" (সূরা আল ইমরান) রমজান মাসে এই যুদ্ধ সংঘটিত হয়।

১২. এই রমজান মাসেই সারিয়ায়ে উমায়র বিন আদী।

১৩. শাওয়াল মাসে সারিয়ায়ে সালিম বিন উমায়র।

১৪. শাওয়াল মাসে গাযওয়ায়ে বনী কাইনুকা। ইহুদীরা সন্ধি ভঙ্গ করেছিল বলে রাসূল ﷺ এদেরকে এ সময় মদীনা থেকে তাড়িয়ে দেন।

১৫. যুলহজ্জ মাসে গাযওয়ায়ে সাবীক' সংঘটিত হয়। সাবীক অর্থ ছাতু। আবু সুফিয়ান মদীনার শহরতলী আক্রমণ করে গাছের ফল লুট করে নেয় ও ২ জন মুসলমানকে শহীদ করে। রাসূল ﷺ সৈন্যসহ তাকে ধাওয়া করলে সে পালিয়ে যায়। ভয়ে তাদের ছাতুর বস্তা ফেলে যায়। এজন্য এই যুদ্ধের নাম হয় 'সাবীক।'

১৬. ৩য় হিজরীর মুহররম মাসে 'গাযওয়ায়ে কারকারা' বা গাযওয়ায়ে বানী সুলাইম'। বানূ গাতফান ও বানী সুলাইম গোত্রদ্বয়ের বিরুদ্ধে এ যুদ্ধ হয়। শত্রুরা পলায়ন করে।

১৭. সারিয়ায়ে মুহাম্মদ বিন মাসলামা আনসারী। রবিউল আউয়াল মাসে। ইসলামের দুশমন ইহুদী কাব বিন আশরাফকে যুদ্ধে হত্যা করা হয়।

১৮. রবিউল আউয়াল মাসেই গাযওয়ায়ে গাতফান। এর আরও দুটি নাম আছে। আনমার' ও 'যী আমর' শত্রু বনু সালাবা ও বনু মাহারিব পালিয়ে যায়। রাসুল ﷺ নজদ পর্যন্ত এদের পশ্চাদ্ধাবন করেছিলেন। দাসুর নামক এক ব্যক্তি খোলা তলোয়ার নিয়ে রাসুল ﷺ-কে হত্যা করতে এসে নিজেই মুসলমান হয়ে যায়।

১৯. জামাদিউস সানি মাসে সারিয়ায়ে যায়েদ বিন হারিসাহ' কিরাদা অভিযান।

২১. শাওয়াল মাসে প্রসিদ্ধ গাযওয়ায়ে উহুদ' বা উহুদের যুদ্ধ। এই যুদ্ধের রাসূল ﷺ-এর দানদান (দাঁত) মুবারক শহীদ হয়। বিস্তারিত বর্ণনা উহুদের যুদ্ধ শিরোনামে রয়েছে।

২২. শাওয়াল মাসে গাযওয়ায়ে হামরাউল আসাদ।

২৩. ৪র্থ হিজরী : মুহাররম মাসে 'সারিয়ায়ে আবী সালামা'। 'কতনে' নামক স্থানে প্রেরণ করা হয়।

২৪. সারিয়ায়ে আব্দুল্লাহ বিন উমাইস। সম্ভবত মুহাররম মাসের শেষের দিকে প্রেরণ করা হয়।

২৫. সফর মাসে সারিয়ায়ে আসিম' আদল ও করা গোত্রের লোকদের তালীমের জন্য রাসূল ﷺ দশজন সাহাবীর এক কাফেলা তথায় প্রেরণ করেন। মুশরিকগণ তাদেরকে শহীদ করে দেয়। হযরত খুবাইব ও যায়েদ বিন দাছানা (রা)ও এই শহীদগণের আন্তর্ভুক্ত। এই ঘটনাকে 'রজী'-এর ঘটনা বলে।

২৬. সফর মাসেই সারিয়ায়ে 'বীরে মাউনা' সংঘটিত হয়। বনু কিলাবের সরদার আবু বরা তালীমের কথা বলে রাসূল ﷺ এর নিকট হতে ৭০ জন শিক্ষক সাহাবী নিয়ে যায়। বীরে মাউনায় পৌছে তারা শুধু আমর ইবনে উমাইয়া ছাড়া বাকী ৬৯ জনকে শহীদ করে দেয়।

২৭. রবিউল আউয়াল মাসে সারিয়ায়ে আমর বিন উমাইয়া আদ-দামরী।

২৮. গাযওয়ায়ে বনী নাযীর : বানী নাযীর কর্তক সন্ধি চুক্তি ভঙ্গের কারণে এই যুদ্ধ সংঘটিত হয় রবিউল আউয়াল মাসে।

২৯. যিলকদ মাসে গাযওয়ায়ে বদরে সুগরা'।

৩০. ৫ম হিজরীর রবিউল মাসে গাযওয়ায়ে দাওমাতুল জানদাল'। দাওমার লোকেরা মদীনা আক্রমণ করবে শুনে রাসূল ﷺ অভিযানে বের হয়েছিলেন। কিন্তু ঘটনা সত্য নয় বলে পরে তিনি মদীনায় ফিরে যান।

৩১. শাবান মাসে 'গাযওয়ায়ে মুরাইসী'। এর আর এক নাম 'গাযওয়ায়ে বানী মুস্তালিক।' মুস্তালিকের সরদার হারিস বিন দিয়ার পরাজিত হয়। তার পক্ষে ১০জন সৈন্য মারা যায়। একজন মুসলিম শহীদ হন। মুস্তালিক গোত্রের প্রায় ২০০ সৈন্য আহত হয়।

৩২. যিলকদ মাসে গাযওয়ায়ে খন্দক' সংঘটিত হয়। এর অন্য নাম গাযওয়ায়ে আহযাব'। এর বিস্তারিত বিবরণ 'খন্দকের যুদ্ধ অধ্যায়ে দ্রষ্টব্য।

৩৩. যিলকদ আবদুল্লাহ বিন আতীক' যিলকদ মাসেই সংঘটিত হয়। এই যুদ্ধে ইসলামের দুশমন সালাম বিন আবী সুকাইকাকে হত্যা করা হয়।

৩৪. জুলহজ্ব মাসে 'গাযওয়ায়ে বানী কুরাইযা। এই গোত্রের ইহুদীরা বহুবার চুক্তি ভঙ্গ।

৩৪. জুলহজ্ব মাসে 'গাযওয়ায়ে বনী কুরাইযা'। এই গোত্রের ইহুদীরা বহুবার চুক্তি ভংগ, ওয়াদা খেলাফ ও বিশ্বাসঘাতকতা করেছে। তাই রাসুল ﷺ তাদেরকে অবরোধ করেন। তারা যুদ্ধে পরাজয় স্বীকার করে অস্ত্র অবনমিত করে। রাসূল ﷺ তাদের বিচারের ভার তাদের গোত্র নেতা সা'দ বিন মুআযের উপর তাদেরই ইচ্ছা মোতাবেক অর্পণ করেন। সা'দ (রা) তাওরাত অনুসারে বিচার করলে তাদের ৪০০ যুবক নিহত হয়।

৩৫. ৬ষ্ঠ হিজরীর মুহররম মাসে কারতার দিকে মুহাম্মদ বিন মাসলামার সেনাপতিত্বে এক সারিয়া সংঘটিত হয়। এতে ইয়ামন সর্দার ছুমামা বিন আছাল বন্দী হয়ে আসে। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে মুক্তি দেন। তিনি তখনই ইসলাম গ্রহণ করেন।

৩৬. গাযওয়ায়ে বানী লাহ্ইয়ান' রবিউল আউয়াল মাসে সংঘটিত হয়। রজীবাসীরা দশজন মুবাল্লিগকে হত্যা করেছিল বলে তাদের বিরুদ্ধে এ যুদ্ধ। শত্রু পালিয়ে প্রাণ বাঁচায়। এ যুদ্ধে যাওয়ার পথে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর মাতার কবর জিয়ারত করেন। মুসলিম সৈন্য সংখ্যা ছিল দু'শ'।

৩৭. রবিউস সানি মাসে 'গাযওয়ায়ে গাবা' বা যীকারদা। মুসলিম সৈন্য ছিল পাঁচশ। বনী গাতফান গোত্রের উমাইয়া কারাবী ছিল শত্রু সৈন্যের সর্দার। মুসলিম সৈন্য সালামা বিন আকাওয়া (রা) একাই শত্রু সৈন্যদের তাড়িয়ে দেন।

৩৮. রবিউস সানিতে সংঘটিত হয় 'সারিয়ায়ে উকাশা বিন মুহসিন।

৩৯. সারিয়ায়ে যুল কাস্সা'।

৪০. 'সারিয়ায়ে বানী ছালাবা।

৪১. সারিয়ায়ে যায়েদ বিন হারিসা'–বনী সুলাইয়ের বিরুদ্ধে।

৪২. জুমাদাল উলা মাসে 'সারিয়ায়ে ঈস।

৪৩. জমাদিউস সানি মাসে সারিয়ায়ে তর্ফ'।

৪৪. রজব মাসে সারিয়ায়ে ওয়াদিউল কুরা।

৪৫. শাবান মাসে আব্দুর রহমান বিন আওফ (রা) এর নেতৃত্বে 'সারিয়ায়ে দুমাতুল জানদাল।

৪৬. 'সারিয়ায়ে আলী' বনী সা'দের বিরুদ্ধে আলী (রা)-এর নেতৃত্বে এ সারিয়া সংঘটিত হয়।

৪৭. সারিয়ায়ে উম্মে কারকা' রমজান মাসে ঘটে।

৪৮. সারিয়ায়ে আব্দুল্লাহ বিন রাওয়াহ' শাওয়াল মাসে।

৪৯. সারিয়ায়ে কুরয বিন জাবির অভিযানটি হয় উরাই নিয়াইনের দিকে।

৫০. 'সারিয়ায়ে আমর বিন মাইয়া।'

৫১. 'জিলকদ মাসে' গাযওয়ায়ে হুদাইবিয়া ও সুলহে হুদাইবিয়া' সংঘটিত হয়। বিস্তারিত বিবরণ 'হুদাইবিয়ার সন্ধি অধ্যায়ে দ্রষ্টব্য।

৫২. ৭ম হিজরী মুহাররম মাসে 'গাযওয়ায়ে খাইবার ইহুদীদের বিরুদ্ধে সংঘটিত হয়। রাসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ১৪০০ মুজাহিদ নিয়ে খাইবার অবরোধ করেন। দুই ভীষণ যুদ্ধের পর আলী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সেনাপতিত্বে মুসলমানদের জয় হয়।

৫৩. ৭ম হিজরীর মুহাররম মাসেই 'গাযওয়ায়ে ওয়াদীয়ে কুরা' সংঘটিত হয়। মুসলিম সৈন্য সংখ্যা ১৩৮২। ইহুদীদের ১১জন নিহত এবং তারা পরাজিত হয়। একজন মুসলিম শহীদ হন।

৫৪. এ মাসেই গাযওয়ায়ে যাতুররিকা' সংঘটিত হয়। মুসলমান সৈন্য সংখ্যা ৪০০। বানু গাতফান, বানু মুহারিব, বানু ছালাবা ও ইহুদীরা একত্রে মদীনা আক্রমণের আয়োজন করলে রাসূল ﷺ অভিযানে বের হন এবং শত্রুরা ছত্রভঙ্গ হয়ে যায়।

৫৫. সারিয়ায়ে ঈয' সফর মাসে সংঘটিত হয়।

৫৬. সারিয়ায়ে ফদাক' সফর মাসে সংঘটিত হয়।

৫৭. সারিয়ায়ে ফদাক' সফর মাসে সংঘটিত হয়।

৫৮. জমাদিউল আউয়ালে 'সারিয়ায়ে হাসমী।

৫৯. জমাদিউল আউয়ালে 'সারিয়ায়ে উমার' নুবার দিকে পরিচালিত করেন।

৬০. একই মাসে 'সারিয়ায়ে আবী বকর' পরিচালিত হয় বনী কিলাবের বিরুদ্ধে।

৬১. 'সারিয়ায়ে গালিব' রমজান মাসে মিকার বিরুদ্ধে।

৬২. সারিয়ায়ে উসামা' রমজান মাসে জুহাইনার হুরুকাতের বিরুদ্ধে পরিচালিত হয়।

৬৩. বাশীর বিন সা'দের সারিয়া শাউয়াল মাসে বনী মুররা ও বনী ফাযারার বিরুদ্ধে।

৬৪. ইবনে আবু আউযারের সারিয়া জিলহজ্ব মাসে বনী সুলাইমের বিরুদ্ধে।

৬৫. ৮ম হিজরীর রবীউল আউয়াল মাসে 'সারিয়ায়ে কা'ব বিন উমাইয়া' যাতে আতলার' দিকে সংঘটিত হয়।

৬৬. রবিউল আউয়াল মাসে সারিয়ায়ে শুজা বিন ওহাব 'যাতে ইরক'-এর দিকে সংঘটিত হয়।

৬৭. জামাদিউল আউয়ালে সারিয়ায়ে মুতা বসরার খ্রিষ্ট গভর্নর সুরাহবিলের বিরুদ্ধে পরিচালিত হয়। সুরাহবিলের সৈন্য সংখ্যা এক লাখ। মুসলিম সৈন্য মাত্র তিন হাজার। এই ভয়ংকর যুদ্ধে তিন মুসলিম সেনাপতি যায়েদ, জাফর ও আব্দুল্লাহ বিন রাওয়াহা (রা) একে একে শহীদ হওয়ার পর খালিদ (রা)-এর হাতে জয় লাভ হয়।

৬৮. জমাদিউস সানিতে জাতুচ্ছালাসিলে 'সারিয়ায়ে আমর বিন আস'।

৬৯. রজব মাসে আবু উবায়দার সেনাপতিত্বে সারিয়ায়ে খাব্ত সংঘটিত হয়। এর আর এক নাম 'সারিয়ায়ে সাইফুল বাহার। এ অভিযানে মুসলিম সৈন্যগণ ক্ষুধায় কাতর হয়ে গাছের পাতা পর্যন্ত খেতে বাধ্য হয়েছিল। তাঁদের এ অন্ন কষ্টের সময় আল্লাহ তাযালা সাগর হতে তাদের একটি বিরাটকায় মাছ দান করেছিল।

৭০. শাবান মাসে খাযিরার দিকে সারিয়ায়ে আবি কাতাদা বিন রবি সংঘটিত হয়।

৭১. গাযওয়ায়ে ফতেহ মক্কা রমজান মাসের ২০ তারিখে মক্কা জয় করে মুহাম্মদ ﷺ কাবা ঘর থেকে সকল মূর্তি ভেঙ্গে বের করে দিলেন। তিনি

খালিদ (রা)-কে দিয়ে উজ্জার মূর্তি, আমর বিন আসকে দিয়ে সুআর মূর্তি, সা'দ বিন যায়েদ কে দিয়ে মানাতের মূর্তি ধ্বংস করিয়ে দেন।

৭২. শাওয়াল মাসে বনী খুযাইমার দিকে খালিদের সারিয়া'।

৭৩. গাযওয়ায়ে হুনাইন'–এর আর এক নাম 'গাযওয়ায়ে হাওয়াযিন'। বারো হাজার মুসলিম সৈন্য নিয়ে হুযুর ﷺ-এর যুদ্ধে অংশগ্রহণ করেন। শত্রু সেনাপতিসহ ৭১ জন নিহত হয়। ছয়জন মুসলমান শহীদ হন। শাওয়াল মাসে সংঘটিত হয় শাওয়াল মাসে। বনী ছাকীফের বিরুদ্ধে এই গাযওয়ায়ে মুসলিম সৈন্য ছিল বার হাজার। মুসলিম সৈন্যগণ ১ মাস যাবত তায়েফ অবরোধ করে রাখেন। কিন্তু তায়েফবাসী যুদ্ধে অবতীর্ণ না হওয়া মুসলমানরা মদীনায় ফিরে আসেন। পরে সেচ্ছায় তায়েফবাসী মদীনায় যেয়ে ইসলাম গ্রহণ করে।

৭৬. ৯ম হিজরী : মুহাররম মাসে সারিয়ায়ে উযাইনা বিন হাসীন' বনী তামীমের বিরুদ্ধে সংঘটিত হয়। উযাইনা বিন হাসীনের নেতৃত্বে ৫০জন মুসলিম সৈন্য প্রেরিত হয়। যুদ্ধে বনী তামীম বন্দী হয়ে তওবা করে মুসলমান হয়েছিল।

৭৭. ওলীদ বিন উকবার সারিয়া'। বনী মুস্তালিকের নিকট থেকে যাকাত আদায় করার জন্য ওলীদ বিন উকবাকে চেয়েছিল। কিন্তু কেউ এসে ওলীদকে মিথ্যা খবর দিল যে, বনী মুস্তালিক যুদ্ধের জন্য বেরিয়েছে। এ ঘটনা রাসূল ﷺ অবগত হলে আয়াত নাযিল হয় তোমাদের মধ্যে কোনো দুরাচার কোনো খবর নিয়ে এলে তার সত্যতা যাচাই কর।"

৭৮. সফর মাসে খাছআমের দিকে কুতবা বিন আমিরের সারিয়া'।

৭৯. রবীউল সানি হাবশার বিরুদ্ধে 'সারিয়ায়ে আলকামা বিন মুজাজ্জাজ মদলাজী' সংঘটিত হয়।

৮১. ঐ একই মাসে ফালাসের দিকে সারিয়ায়ে আলী'।

৮২. জানাবের দিকে সারিয়ায়ে উককাশা বিন মুহসিন।'

৮৩. গাযওয়ায়ে তাবুক রজব মাসে সংঘটিত হয়। এর অপর নাম 'গাযওয়ায়ে উসরা। উসর অর্থ কষ্ট ও অসুবিধা। এখানে যুদ্ধ হয়নি বটে, কিন্তু অভিযানটি বড় কষ্টকর ছিল। রোমানগণ আগমনের কথা শুনে সিরিয়া ছেড়ে পালিয়ে যায়।

৮৪. ১০ম হিজরী : সারিয়ায়ে খালিদ ১০ম মিজরীর রবীউল আউয়াল মাসে নাজরানের বনী আব্দুল মাদানের বিরুদ্ধে খালিদ (রা)-কে এ সারিয়ায় পাঠান হয়।

**৮৫. সারিয়ায়ে আলী।** রমযান মাসে ইয়ামনে সারিয়া হয় আলী (রা)-এর নেতৃত্বে। এ পর্যন্ত ২৮টি গাযওয়া ও ৫৭টি সরিয়ার কথা লেখা হয়েছে। এর মধ্যে ৯টি গাযওয়ায় রাসুল ﷺ সশরীরে জিহাদ করেছেন। তা হলো : বদর, উহুদ, মুরাইসী, খন্দক, কুরাইযা, খায়বার, ফতেহ মক্কা, হুনাইন ও তায়েফ। অন্য দিকে বুখারী ও মুসলিম শরীফে উল্লেখ আছে, রাসুল ﷺ ১৯টি গাযওয়ায় সশরীরে জিহাদ করেছেন। আল্লাহই সর্বজ্ঞ। নবুয়ত জীবনে শহীদানের সংখ্যা ২৫৯ জন, আহত ১২৭ জন, বন্দী ১জন সাহাবী। বিধর্মী নিহত ৭৫৯, বন্দী ৬৫৬৪জন। (সীরাতে ইবনে হিশাম। পৃ: ১৫৩-৩০৪, ৩৫৯; আন্নাবিউখাতম: বেলানী; এক নজরে সীরাতুন্নবী : আব্দুল কাদির, পৃ: ১৭ : ৩৮; সীরাতে ইবনে হিশাম : আকরাম ফারুক অনূদিত, পৃ: ৩৫৯)

## মহানবী ﷺ-এর সমর নীতি

মহানবী ﷺ যে সামরিক নীতি রেখে গেছেন তা পৃথিবী যতদিন থাকবে ততদিন মানব জাতির জন্য পথপ্রদর্শক হিসেবে সমুজ্জল হয়ে থাকবে। তাঁর সমর নীতিগুলো ছিল নিম্নরূপ–

১. সৈন্যদের মধ্যে ধর্ম ও নৈতিকতা রক্ষার কঠোর নির্দেশ ছিল। মদ্যপান, ব্যভিচার ও লুটতরাজ একেবারেই নিষিদ্ধ ছিল।

২. যুদ্ধক্ষেত্রে নামাজ ও অন্যান্য ফরয ইবাদত বাদ দেয়া যাবে না।

৩. যুদ্ধলব্ধ সম্পদের (গনীমাত) এক-পঞ্চম অংশ রাষ্ট্রের জন্য। এগুলো জাতীয় সম্পদরূপে গরীবদের জন্য রক্ষিত থাকবে।

৪. যুদ্ধে প্রথম আক্রমণ করা মুসলমানদের জন্য একেবারেই নিষিদ্ধ ছিল, অর্থাৎ অন্যায়কে প্রতিহত করা এবং আত্মরক্ষা ব্যতীত ইসলামে কোনো যুদ্ধ ছিল না।

৫. মুসলমানদের যুদ্ধ ছিল অন্যায়ের বিরুদ্ধে সংগ্রাম মাত্র। তাই তাকবীর ব্যতীত যে কোন রণহুঙ্কার নিষেধ ছিল। এ সংগ্রামকেই জেহাদ বলে।

৬. যুদ্ধে স্ত্রীলোক, বৃদ্ধ, বালক, রুগ্ন সকল অসহায় এবং অসামরিক ব্যক্তিকে আঘাত করা একেবারেই নিষিদ্ধ ছিল। জীবজন্তু, পশু–পাখী, শস্যক্ষেত্র, বাড়ী-ঘর ইত্যাদির উপর হস্তক্ষেপ করাকে পাপ বলে ঘোষণা করা হয়।

৭. শত্রু হোক, সৈন্য হোক, আশ্রয় পার্থনা করলে সঙ্গে সঙ্গে আশ্রয় দেয়ার বিধান প্রচলিত ছিল।

৯. যুদ্ধ চলাকালীন অবস্থায় অথবা যুদ্ধের পূর্বে বা পরে শত্রুগণ শান্তি প্রস্তাব দিলে, সাথে সাথে তা গ্রহণের নির্দেশ দেয়া হয়।

১০. যুদ্ধবন্দীদের প্রতি সদ্ব্যবহার করাই শুধুমাত্র ঘোষণা ছিল না তা অক্ষরে অক্ষরে পালিত হয়েছিল। (মহানবী : ড: ওসমান গণি, পৃ: ৪৪০)

**আদম শুমারী :** হিজরী দ্বিতীয় সনে রোযা ফরয হয়। সেই বছরই রমজান মাসে রাসূল ﷺ নাগরিকগণের আদম শুমারী করার ব্যবস্থা করেন। এক নির্দেশে তিনি বলেছিলেন, "মুসলিম নর-নারী ও শিশুদের প্রত্যেকের নাম একটি দফতরে (বড় খাতায়) লিপিবদ্ধ কর ... যাতে প্রত্যেকেরই হাল অবস্থা জানা যায়।" এই নির্দেশ সাথে সাথে পালিত হয়েছিল (সীরাতে মোস্তফা, ফাতহুল-বারী টীকা)। অনেক সমাজবিজ্ঞানীই অনুমান করেন যে, হিজরী দ্বিতীয় সনের রমজানে অনুষ্ঠিত এই আদম শুমারীই সম্ভবত সর্বপ্রথম লিখিত আদম শুমারী। কেন এই অভিনব ব্যবস্থা গ্রহণ করা হলো এর জবাব একটিই ..... সকল শ্রেণীর নাগরিক সম্পর্কে আমীর বা ইসলামী হুকুমতের রাষ্ট্রপ্রধান যাতে সরাসরি অবহিত হতে পারেন, সেজন্যই এই ব্যবস্থা। খেলাফত আমলে নাগরিকগণের, বিশেষত শহর-গ্রাম নির্বিশেষে প্রত্যেক জনপদের মুসলমানদের নাম খাতায় লিপিবদ্ধ করে রাখাকে শাসক কর্তৃপক্ষ একটি গুরুত্বপূর্ণ সুন্নাত মনে করতেন।

(দৈনিক ইত্তেফাক, ১৭ এপ্রিল, ১৯৯০ইং, ২য় পৃ:)

## বদরের যুদ্ধ

২৬ জুলাই, ৬২৩ খ্রিস্টান: ১৭ রমজান ২য় হিজরীতে বদর যুদ্ধ সংঘটিত হয়।

**বদরের যুদ্ধে কোরাইশ সৈন্য সংখ্যা :** এক হাজার পদাতিক, সাত'শ উষ্ট্রারোহী এবং তিন শ' অশ্বারোহী। তেরজন ছিল খাদ্যের ব্যবস্থাপনায়। যুদ্ধ সম্ভার বহনের জন্য ছিল শত শত উট। কোরাইশ দলের সেনাপতি ছিল উতবা ইবনে রবীআ।

**বদরের যুদ্ধে মুসলিম বাহিনী :** রাসূলে করীম ﷺ মদীনা হতে যাত্রার সময় তাঁর সাথে মাত্র ৩১৩ জন সাহাবী ছিল। ৭০টি উট, ২টি ঘোড়া। প্রতিটি উটের পিঠে তিনজন মানুষ এবং মাত্র কয়েক জনের নিকট কিছু অস্ত্র। বালক ও অক্ষমদের বাদ দিলে তার সংখ্যা দাঁড়ায় ৩০৩-৩০৭ জন। এদের মধ্যে ৮৩জন মোহাজির ও ৬১ জন আওস গোত্রের ও বাকী খাজরাজ গোত্রের।

**বদর :** বদর অর্থ একটি মনোহর কূপ। এই জনপ্রিয় কুপের নামানুসারেই ওখানকার নাম বদর।

**বদর যুদ্ধ সম্পর্কে কুরআন**

ক. "হে নবী! বিশ্বাসিগণকে যুদ্ধে উদ্দীপ্ত কর, যদি তোমাদের মধ্যে বিশ জন ধৈর্যশীল থাকে, তবে তারা দুইশো জনের উপর জয়ী এবং তোমাদের মধ্যে এক শ' জন থাকলে তারা এক হাজার অবিশ্বাসীদের উপর জয়ী হবে, কারণ তারা নির্বোধ সম্প্রদায়"।

খ. হে নবী! তোমার ও তোমার অনুসারীদের জন্য আল্লাহই যথেষ্ঠ।"

Contents



**বদর যুদ্ধের ফলাফল :** মুসলমানদের শক্তি নয়, সম্ভার নয়, সৈন্য নয়, সংখ্যা নয় শুধু ছিল ঐশী অনুপ্রেরণা। মুসলমানদের ছিল এমন নেতা, পথ প্রদর্শক (সেনাধ্যক্ষ) যাঁর যোগাযোগ ছিল সরাসরি আল্লাহর সাথে; তাই মুসলমানদের জয় ছিল অবশ্যম্ভাবী।

**মুআজ বিন আফরা :** মুআজ ও মুআওয়িয ইবনে আফরা নামক মদীনার এক কৃষকের দুই কচি ছেলে আল্লাহর রসূলের সবচাইতে বড় শত্রু আবু জাহলকে হত্যা করেন।

**বেলাল :** বেলাল (রা) তাঁর পূর্বতন মনিব উমাইয়া বিন খালাফ এবং তার পুত্র আলিকে বধ করেন।

**মক্কায় রাসূল করীম ﷺ-কে হত্যার ষড়যন্ত্রকারী :** মক্কাতে যে ১৪ জন নেতা নবী করীম ﷺ হত্যার ষড়যন্ত্র করেছিল, তাদের ১১জনই বদরের যুদ্ধে নিহত হয়েছিল। এরা হলো–

১. শাইবা (পিতা রবিআহ) ২. উকবা ইবনে আবি মুআইত ৩. তাইমা বিন আদি.
৪. হারিস বিন আমার ৫. নাজর বিন হারিস ৬. আবুল বুহতারী
৭. জামাহ বিন আসাদ ৮. আবু জাহল ৯. মুনাব্বাহ
১০. উমাআ বিন খালাফ ১১. বানিয়া (পিতা হাজ্জাজ

**যে তিন জন মরেনি তারা হলো–**

১. আবু সুফিয়ান (যুদ্ধে লিপ্ত ছিল না) ২. জুবাইর বিন মুতীম ৩. হাকিম বিন হিজাম। এরা তিন জনই পরে ইসলাম কবুল করেন।

**বদরে শহীদের সংখ্যা :** ছয়জন মোহাজের, আটজন আনসার। সব মিলে মোট ১৪ জন শহীদ হয়েছেন।

মক্কাবাসী ৭০জন নিহত, ৭০ জন বন্দী- সবে মিলে ১৪০ জন। সুতরাং ১ : ১০। কোরাইশদের শোচনীয় পরাজয়ের দুঃসংবাদ মক্কার মাটিতে প্রথম পৌঁছে খোজাআ গোত্রের হাইসুনাম বিন আব্দুল্লাহ মাধ্যমে। এর পরেই ৭দিনের মধ্যে জ্বরে অভিশপ্ত আবু লাহাবের মৃত্যু ঘটে। (মহানবী ড: ওসমান গণি, মল্লিক ব্রাদার্স, কলিকতা, ১৯৮৮, পৃ: ২২৫-২৩৯) /Muhammad : Seal of the Prophets: Muhammad Zafrullah Khan. /সীরাতে ইবনে হিশাম, পৃ: ১৫৯/ এক নজরে সীরাতুন্নবী পৃ: ২০)

## বদরের যুদ্ধে যাঁরা শহীদ হয়েছেন :

১. উবায়দা ইবনুল হারিছ (রা)-- মুহাজির
২. উমায়র ইবনে আবু ওয়াককাস (রা) -- মুহাজির
৩. যুশ-শিমালাইন (রা)- মুহাজির
৪. আকিল ইবনুল বুকাইর (রা)-- মুহাজির
৫. মাহজা ইবনে সালিহ (রা), (ওমর (রা)-এর আযাদকৃত দাস)
৬. সাফওয়ান ইবনে বাইদা (রা) মুহাজির

৭. সাদ ইবনে খায়ছামা (রা) আনসার
৮. মুবাশ্বর ইবনে আব্দুল মুনযির (রা) আনসার
৯. উমায়র ইবনুল হুমাম (রা) আনসার
১০. ইয়াযীদ ইবনে হারিছ (রা) আনসার
১১. রাফি ইবনে মুআল্লাহ (রা) আনসার
১২. হারিছা ইবনে সুরাকা (রা) আনসার
১৩. আওফ ইবনে হারিছ (রা) আনসার
১৪. মুআওবিয ইবনে হারিছ (রা)- আনসার

বদর যুদ্ধে অংশ গ্রহণকারী তিনজন ফেরেশতার নাম জানা যায়। তাঁরা হলেন–
১. জিবরাঈল (আ) ১. মিকাঈল (আ), ৩. ইসরাফীল (আ)।

(সীরাতু'ল মুসতাফা, (১ম খন্ড) ইদরীস কান্দলভী, ৬১৬-৬১৯)

## বদরের যুদ্ধের অংশ গ্রহণকারী সাহাবীগণের নাম

## উহুদের যুদ্ধ

১. **উহুদের যুদ্ধ :** ২৬ জানুয়ারি, শনিবার ৫২৬ খ্রিস্টাব্দ: তৃতীয় হিজরীর ১১ শাওয়াল হযরত মুহাম্মদ ﷺ উহুদের যুদ্ধক্ষেত্রে পৌছলেন।

২. **কোরইশদের পক্ষের প্রধান সৈন্য :** খালিদ ইবনে ওয়ালিদ, একরামা ইবনে আবু জাহল, আবু সুফিয়ান, আব্দুল ওজ্জা, তালহা ইবনে আবু তালহা, সৈন্য সংখ্যা ছিল ৩০০০।

৩. **রাসূলে করীম ﷺ-এর তরবারি প্রদান :** নবী করীম ﷺ তাঁর তরবারিটি আবু দুজানাহর হাতে তুলে দিলেন এবং বললেন, 'শত্রুকে আঘাত কর যতক্ষণ ভেঙ্গে না যায়। মুসলমান সৈন্য সংখ্যা ছিল ৭০০ জন।

৪. **আবু সুফিয়ানের স্ত্রী হিন্দা :** আবু দুজানাহ শুনলেন কেউ মুসলমানদেরকে গালাগালি করছে, তিনি তাকে বধ করার জন্য আপন তরবারি খাপ থেকে বের করলেন। কিন্তু পরক্ষণেই দেখলেন যে, সে একজন মহিলা, আবু সুফিয়ানের স্ত্রী হিন্দা। তিনি সঙ্গে সঙ্গে তরবারি খাপে পুরে ফেললেন। এই ছিল মুসলমানদের বীরত্বের মূলনীতি।

৫. **মহাবীর হামজা (রা) :** জুবাইর বিন মুতয়িমের ওয়াহসী নামে নিগ্রো ক্রীতদাস হযরত হামজা (রা)-এর প্রতি তাঁর অসতর্ক মুহূর্তে পাথর নিক্ষেপ করলে হামজা (রা) শহীদ হন। মক্কা বিজয়ের পর ওয়াহসী মুসলমান হন। রাসুল ﷺ ওয়াহ্সীকে ক্ষমা করেছেন। কিন্তু তাঁর সামনে আসতে নিষেধ করেছিলেন।

৬. **রাসূল ﷺ-এর দান্দান মুবারক শহীদ :** মুসলমান সৈন্যগণের ছত্রভঙ্গ অবস্থায় আব্দুল্লাহ ইবনে শিহাব নামে এক অবিশ্বাসী পাপিষ্ঠ অতি দ্রুত নবী করীম ﷺ-এর কাছে হাজির হন এবং তাঁর পবিত্র মুখমণ্ডলে আঘাত করে। আঘাতে রাসূল ﷺ এর দান্দান মুবারক শহীদ হয়।

ইবনে কুমাইয়া লাইছি নামক অপর এক পাপিষ্ঠ রাসূল ﷺ-এর পবিত্র মাথায় আঘাত করল। এই আঘাতে দুর্ভাগ্যবশত তার বর্মের দুটো শলা তাঁর উপরের চোয়ালে ঢুকে যায়। তখন ওবাইদা বিন জাররাহ (রা) তাঁর আপন দাঁত দ্বারা ঐ রিং দুটোকে বের করে ফেলেন। রাসূল ﷺ এর সমগ্র জীবনে এ ছিল এক মহাক্ষণ। নবী করীম (সা-কে রক্ষা করার জন্য আবু দুজানাহ সাদ বিন আবু ওয়াক্কাস, আবু তালহা, জুবাইর, আব্দুর রহমান বিন আওফ (রা) সকলে সম্মিলিতভাবে নবী করীম ﷺ এর চারপার্শ্বে দাঁড়িয়ে একটা প্রাচীর গড়ে তুললেন। জায়েদ আনসারী (রা) এবং তাঁর পাঁচজন সহকর্মী এই প্রতিরক্ষায় শাহাদাত বরণ করলেন। এমনকি উম্মে আম্মারা (রা) নামক একজন মহিলাও রাসূল ﷺ এর নিরাপত্তায় তাঁর হাত হারিয়েছিলেন। নেতার নির্দেশ পালন না করার শোচনীয় পরিণতি মুসলমানদের জীবনে এক চরম দৃষ্টান্ত হয়ে রইল উহুদের যুদ্ধে।

আবু সাঈদ খুদরী (রা)-এর বর্ণনা মতে উতবা ইবনে ওয়াক্কাসের বর্শার আঘাতে রাসূলুল্লাহ ﷺ-এর ডান দিকের নীচের দাঁত ভেঙ্গে যায় এবং তাঁর নীচের ঠোঁট আহত হয়। আব্দুল্লাহ ইবনে শিহাব জুহরী তাঁর কপাল জখম করে দেয়। ইবনে কম্নিয়াহ তাঁর চোয়ালের উপরিভাগে আঘাত হানে। ফলে রাসূলুল্লাহ ﷺ-এর শিরস্ত্রাণের দুটো অংশ ভেঙ্গে তাঁর চোয়ালের ভিতরে ঢুকে যায়। অতঃপর মুসলমানদেরকে তাদের অজান্তে ফেলে মারার জন্য আবু আমের যে গর্ত খুঁড়ে রেখেছিল তার একটিতে তিনি পড়ে যান। এই সময় আলী (রা) এসে তার হাত ধরেন এবং তালহা ইবনে উবাইদুল্লাহ (রা) তাঁকে উপরে তোলেন। তাঁদের সাহায্যে রাসূল ﷺ দাঁড়াতে সক্ষম হন। মালিক ইবনে সিনাম (রা) রাসূল ﷺ-এর মুখের রক্ত চুষে নেন।

**উহুদের যুদ্ধের বৈশিষ্ট্য :** মুসলমানগণ যুদ্ধে শহীদ হয়েছেন, কিন্তু মুশরিকরা একজন মুসলমান তো দূরের কথা, মুসলমানদের একটি প্রাণীকেও বন্দী করে মক্কায় নিয়ে যেতে পারেনি। উহুদের যুদ্ধে মুসলমানদের নৈতিক জয় হয়।

**যুদ্ধে যাঁরা শহীদ হন :** আমির হামজা, মুসআব বিন উমাইর, জায়েদ আনসারী ও তাঁর ৫জন সহকর্মী শাহাদাত বরণ করেন, হানযালা , সা'দ ইবনে রাযী (রা) ও অন্যান্য।

**কোরাইশদের যারা মারা যায় :** ১৭ জন বিশিষ্ট কোরাইশ নিহত হয়। ওয়ালিদ বিন আসি, আবু উমাইয়া, আবি হুজাইফার পুত্র হাশেম, উবাই বিন খালফ, আব্দুল্লাহ বিন হামিদ আসিদ, তালহা বিন আবি তালহা, আবু সায়িদ বিন আবু তালহা, তালহার পুত্র মাসাফি ও জালাস আরতাত ইবনে সুহরাহবিল ও অন্যান্য।

Contents



কোরাইশদের পরাজয় ও মুসলমান তীরন্দাজদের ভুল সম্পর্কে কুরআন–

وَلَقَدْ صَدَقَكُمُ اللّٰهُ وَعْدَهٗٓ اِذْ تَحُسُّوْنَهُمْ بِاِذْنِهٖ ج حَتّٰىٓ اِذَا
فَشِلْتُمْ وَتَنَازَعْتُمْ فِى الْاَمْرِ وَعَصَيْتُمْ مِّنْۢ بَعْدِ مَآ اَرٰىكُمْ مَّا
تُحِبُّوْنَ ط مِنْكُمْ مَّنْ يُّرِيْدُ الدُّنْيَا وَمِنْكُمْ مَّنْ يُّرِيْدُ الْاٰخِرَةَ ج
ثُمَّ صَرَفَكُمْ عَنْهُمْ لِيَبْتَلِيَكُمْ ج وَلَقَدْ عَفَا عَنْكُمْ ط وَاللّٰهُ ذُوْ
فَضْلٍ عَلَى الْمُؤْمِنِيْنَ .

অর্থ : এবং নিশ্চয় আল্লাহ তোমাদের সাথে স্বীয় অঙ্গীকার সত্য করলেন যখন তোমরা তাঁর আদেশে তাদের বিনাশ করছিলে, যে পর্যন্ত না তোমরা সাহস হারালে এবং ঝগড়া করছিলে এবং অবাধ্য হয়েছিলে, অতঃপর তোমরা যা (ত্রুটি) ভালোসেবেছিলে, তা তিনি তোমাদের দেখালেন। তোমাদের মধ্যে কেউ কামনা করছিল ইহকাল এবং কেউ কেউ পরকাল। অতঃপর তিনি তোমাদের পরীক্ষার জন্য তাদের থেকে বিরত করলেন ও নিশ্চয় তোমাদের ক্ষমা করলেন এবং আল্লাহ বিশ্বাসীদের প্রতি অনুগ্রহশীল।' (সূরা আল ইমরান : আয়াত-১৫২) (মহানবী : ওসমান গণী : পৃষ্ঠা ২৪৫-২৫৭; মদীনা শরীফের ইতিহাস: আবদুল জব্বার : পৃ. ৫৭)

## খন্দকের বা পরিখার যুদ্ধ

৫ম হিজরীর জিলকাদ মাসের ৫ তারিখে (৩ এপ্রিল ৬২৬ খ্রী:) খন্দকের যুদ্ধ সংঘটিত হয়। মুশরিকরা মদীনা আক্রমণ করে। তাদের সৈন্যসংখ্যা ছিল ২৪ হাজার। সেনাপতি আবু সুফিয়ান। মুসলমান সৈন্য সংখ্যা ৬ হাজার । কুরাইশরা পরাজিত হয়। ৬ জন মুসলমান শহীদ হয়েছিলেন। আক্রমণ প্রতিরোধ করার জন্য পরিখা খনন করা হয়েছিল বলে এই যুদ্ধের নাম পরিখার যুদ্ধ। সাহাবী সালমান ফার্সী (রা) এই পরিখা খননের পরামর্শ দিয়েছিলেন। পরিখা ছিল গভীরতায় ৫ গজ ও চওড়াতে ৫ গজ। খনন করতে ৬ দিন সময় লেগেছিল। পরিখা পার হওয়ার জন্য আবু সুফিয়ানের যে তিন জন নেতা প্রবল চেষ্টা করে তারা হলো– ১. আমর ইবনে আবদুদ। ২. একরামা ইবনে আবু জাহেল; ৩. দিরার ইবনে খাত্তাব। আমর পরিখা পার হয়ে উঠলে সম্মুখ যুদ্ধে আলী (রা)-এর হাতে নিহত হয়। যখন শত্রুগণ বুঝতে পারলো শক্তি দ্বারা নবী করীম ﷺ-কে ধ্বংস করতে পারবে না তখন তারা অপকৌশল ও বিশ্বাসঘাতকতার আশ্রয় নিল। ইহুদী লুয়াই ইবনে আখতাব বনূ কোরাইজা গোত্রের নেতা কাব ইবনে আসাদকে নবী করীম ﷺ-এর সাথে বিশ্বাসঘাতকতা করতে প্রলুব্ধ করে।

মদীনা শত্রু দ্বারা ২৭ দিন অবরোধের পর রাত্রে প্রচণ্ড বেগে ঝড় ও প্রবল বৃষ্টিপাত হয়। বিদ্যুত চমকানিতে শত্রু সৈন্য ধুয়ে মুছে শেষ হয়ে গেল। মহান আল্লাহ শত্রু বিতাড়িত করে নবীকে বিজয়ী করে দিলেন।

وَرَدَّ اللّٰهُ الَّذِيْنَ كَفَرُوْا بِغَيْظِهِمْ لَمْ يَنَالُوْا خَيْرًا ط وَكَفَى اللّٰهُ الْمُؤْمِنِيْنَ الْقِتَالَ ط وَكَانَ اللّٰهُ قَوِيًّا عَزِيْزًا .

আল্লাহ অবিশ্বাসীদের তাদের ক্রোধসহ বিফল মনোরথ হয়ে ফিরে যেতে বাধ্য করলেন। যুদ্ধে বিশ্বাসীদের জন্য আল্লাহ যথেষ্ট। আল্লাহ সর্বশক্তিমান পরাক্রান্ত।"

(সূরা-৩৩ আহযাব : আয়াত-২৫)

বিশ্বাসঘাতকতার জন্য বানু কোরাইজা গোত্রের বিচারের দায়িত্ব পড়ল তাদেরই অনুমোদিত লোক সাদ ইবনে মুয়াজের উপর। বিচারে সিদ্ধান্ত হলো, যে বা যারা মুহাম্মাদ ﷺ-এর বিরুদ্ধে যুদ্ধ করেছে তাদের প্রাণদণ্ড হবে। তাদের ছেলে মেয়ে ও সম্পদ যুদ্ধলব্ধ সম্পদ হিসাবে ভাগ হবে। বিচারে ৬০০ লোকের প্রাণদণ্ড হয়। (মদীনা শরীফের ইতিহাস, আব্দুল জব্বার ১৯১৪ ইং পৃ: ৬০; মহানবী। ওসমান গণী, মল্লিক ব্রাদার্স, কলিকাতা, ১৯৮৮, পৃ. ২৬৭; সীরাতে ইবনে হিশাম, পৃ. ২২০)

## হুদাইবিয়ার সন্ধি : কয়েকটি ঘটনা

১. **হুদাইবিয়ার সন্ধি :** ২২ মার্চ, ৬২৭ খ্রীষ্টাব্দ হতে ১১ মার্চ, ৬২৮ খ্রীষ্টাব্দ পর্যন্ত সময়। মুহাম্মদ ﷺ ষষ্ঠ হিজরীর জিলকদ মাসে হুদায়বিয়ায় গমন করেন এবং ১২ জিলহজ্ব হুদাইবিয়ার শান্তির পর মদিনায় ফিরে এলেন।

২. **আরবদের মধ্যে অতিবড় বিশ্বাসঘাতক :** উয়াইনা ইবনে হিসন।

৩. **মদীনায় নবী ﷺ-এর প্রথম ৮ বছর :** কুরআন শরীফের প্রায় ৩/১ অংশ সূরা অবতীর্ণ হয়। এগুলো হলো– ২-বাকারা, ৩-আল ইমরান, ৪-নিসা, ৫-মায়েদা, ৮-আনফাল, ২৪-নূর, ৩৩-আহযাব, ৪৭-মুহাম্মদ, ৪৮. ফাতহ, ৫৭-হাদীদ, ৫৮-মুজাদালা, ৬০-মুমতাহান, ৬১-সাফ্‌ফ, ৬২-জুমুআ, ৬৩-মুনাফিকূন, ৬৪-তাগাবুন, ৬৫-তালাক।

৪. **রাসূল ﷺ-এর হজ্জযাত্রা :** ফেব্রুয়ারি ৬২৮ খ্রীস্টাব্দ, সাথে ১৪০০ জন সাহাবী। কোরবানী দেবার জন্য ৭০টি উট। ঐ উটগুলোর মধ্যে ছিল বদর যুদ্ধে প্রাপ্ত আবু জাহেলের বিশেষ উটটি। এবারে নবী করীম ﷺ-এর সহধর্মিণী উম্মে সালামা (রা)-এর সাথে ছিলেন।

৫. **মক্কা প্রবেশে বাধা :** কোরাইশগণ কালেদ ইবনে ওয়ালিদ ও একরামাকে দূত করে অশ্বারোহী সৈন্যসহ রাসূল ﷺ-কে মক্কায় প্রবেশের পথরোধ করতে পাঠায়।

৬. **হুদাইবিয়া :** আল্লাহ্র রাসূল ﷺ-এর উষ্ট্রী কাস্‌য়া মক্কা থেকে ৮ মাইল দূরে হুদাইবিয়া নামক স্থানে এসে থেমে যায়। তিনি তার লোকদের সেখানেই তাঁবু ফেলতে নির্দেশ দিলেন। কুরাইশদের হুলাইস ও উরায়া নামক দুই সম্ভ্রান্ত ব্যক্তিকে পৃথক পৃথকভাবে পথরোধ করতে পাঠায়।

৭. **হুদাইবিয়ার সামরিক শান্তি :** ফেব্রুয়ারি -মার্চ ৬২৮ খ্রি: কোরাইশরা তাদের একজন বিচক্ষণ, বিজ্ঞ ও প্রভাবশালী ব্যক্তি সোহাইল ইবনে আমরের নেতৃত্বে একটি প্রতিনিধি দল পাঠায়।

৮. **সন্ধির শর্ত :** এবার মুহাম্মদ ﷺ উমরা না করে ফিরে যাবেন। পরবর্তী বছরে তিনি আসবেন এবং পবিত্র মক্কায় মাত্র তিন দিন অবস্থান করে ফিরে যাবেন। তরবারি তদের খাপের মধ্যে থাকবে। যদি কোন কোরাইশ তার অভিভাবকের বিনা অনুমতিতে মুহাম্মাদ ﷺ-এর নিকট ইসলাম গ্রহণ করতে আসে তাহলে তিনি বাধ্য থাকবেন তাকে কোরাইশদের নিকট ফেরত পাঠাতে। কিন্তু যদি মুহাম্মদ ﷺ-এর কোনো অনুসারী কোরাইশদের নিকট যায় তাহলে কোরাইশরা তাকে মুহাম্মাদ ﷺ-এর নিকট ফেরত পাঠাতে বাধ্য থাকবে না। এ দ্বিমুখী শর্তেও মুহাম্মাদ ﷺ সম্মত হলেন। এই সন্ধির মধ্যমে মুহাম্মদ ﷺ-এর বিরাট সাফল্যের ভিত্তি স্থাপিত হল।

৯. **সন্ধির পরবর্তী কাল :** সন্ধির কালি শুকাতে না শুকাতেই সোহাইল বিন আমরের পুত্র আবু জানদাল মুসলমানদের সাথে যোগদান করল। কিন্তু সন্ধির শর্ত ভঙ্গ না করে মুসলমানগণ অন্তরে অত্যন্ত ব্যথা নিয়ে আবু জানদালকে ফেরত দিলেন। নবী ﷺ বললেন, হে আবু জানদাল : ধৈর্য ধর, নিজেদের সংযত কর। নিশ্চয়ই আল্লাহ্ তোমাদের জন্য, মক্কার দুর্বল লোকদের জন্য পথ বের করে দেবেন।

১০. **কুরআন :**

ক. إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُّبِينًا. অর্থ : নিশ্চয়ই আমি তোমাদেরকে দিয়েছি সুস্পষ্ট বিজয়'। (সূরা ফাত্হ আয়াত- ৮৪:১)

খ. وَيَنْصُرَكَ اللَّهُ نَصْرًا عَزِيزًا অর্থ : আল্লাহ তোমাকে বলিষ্ঠ সাহায্য দান করেন।' (সূরা : ফাত্হ, ৪৮ : ৩) (কুরআনুল করিম। ইসলামিক ফাউন্ডেশন। পৃ: ৮৪০; মহানবী ডা: ওসমান গণী। পৃ: ২৮৩-২৯৮)

## খাইবারের যুদ্ধ

১. **খাইবার জয় :** নবী করীম ﷺ এর যুদ্ধটি ছিল ইহুদীদের সাথে। সপ্তম হিজরীর মুহররম মাসের ১ তারিখে নবী করীম ﷺ সকল সংগীদের নিয়ে খাইবারের পথে যাত্রা করলেন। তিন দিনের পথ অতিক্রম করার পর রাসূল ﷺ ইহুদীদের সর্বাপেক্ষা শক্তিশালী ও সুরক্ষিতদুর্গ খাইবারে পৌছলেন।

২. **ইহুদী নেতা :** ইহুদীরা তাদের নেতা সাল্লাম ইবনে মিসকামের সাথে পরামর্শ করে তাদের ছয়টি দুর্ভেদ্য দুর্গের মধ্যে ওয়াতি ও সুলালিম নামক দুর্গে তারা তাদের ধন-সম্পদ ও মেয়েদের সুরক্ষিত করল। তাদের ধনাগার ছিল নায়িম নামক দুর্গে। সৈন্য বাহিনী থাকত নাতাত নামক দুর্গে। রাসূল ﷺ নাতাত দুর্গ আক্রমণ করলেন। পঞ্চাশ জন মুসলমান আহত হলেন। ইহুদী নেতা সাল্লাম বিন মিসকাম নিহত হয়। তার স্থলাভিসিক্ত হল হারিস আবি জাইনাব অথবা কিনান ইবনে হোকাইক।

৩. **মুসলিম সেনাপতি :** মুসলমানগণ দুর্গ দখল করতে পারলেন না দেখে নবী করীম ﷺ আবু বকর (রা) ও পরে উমর (রা)-কে সেনাপতি করে পাঠালেন। তৃতীয় দিন মুহাম্মদ ﷺ আলী (রা)-কে ইসলামের পতাকা দিয়ে বললেন : এই ইসলামের পতাকা নাও এবং যাও যুদ্ধ কর, যতক্ষণ না আল্লাহ তোমাকে বিজয়ী করেন। ভীষণ মারাত্মক যুদ্ধে ইহুদী নেতা হারিসের পতন হল। এরপর একে একে ইহুদীদের কামসু, আলাসাব, আল জুবাইর, ওয়াতি ও সুলালীম দুর্গের পতন হলো।

৪. **শান্তি প্রস্তাব :** ইহুদীরা অতি বিনীতভাবে নবী করীম ﷺ এর নিকট লিখিত শর্তে শান্তি প্রস্তাব দিল–

ক. তাদের জীবন, সম্পত্তি ও মহিলা এবং শিশুদের স্পর্শ করা হবে না।

খ. তারা তাদের দেশের অর্ধেক উৎপন্ন ফসল নবী করীম ﷺ-কে দেবে।

গ. তারা তাঁর অনুগত প্রজারূপে বাস করবে।

রাসূল ﷺ তাদের শর্ত মেনে নিলেন। প্রতি বছর আব্দুল্লাহ বিন রাওয়াহা (রা) খাইবারে আসতেন ও উৎপন্ন ফসল ভাগ করতেন।

৫. **খাইবারে রাসূলে করীম ﷺ-কে বিষপ্রয়োগ :** ইহুদী জাতির কলাকৌশল ও চাতুর্য বড়ই অদ্ভুত। তারা নবী করীম ﷺ-কে হত্যা করার গভীর ষড়যন্ত্রে লিপ্ত থাকল। ইহুদী নেতা হারিসের কন্যা ও সাল্লাম মিসকামের স্ত্রী জয়নাব নবী করীম ﷺ-কে দাওয়াত করে বিষাক্ত খাদ্য খেতে দিল। নবী করীম ﷺ এক লুকমা মুখে দিয়েই ফেলে দিলেন। কিন্তু বিশর বিন বারা নামক এক ব্যক্তি সামান্য খাদ্য গিলে ফেলার সাথে সাথে প্রাণত্যাগ করলেন।

৬. **বন্দী :** এ যুদ্ধে যে সমস্ত রমণী বন্দি হয়েছিল তাদের মধ্যে সাফিয়া (রা)ও ছিলেন। তিনি ছিলেন বানু নাজির গোত্রের হুয়াই ইবনে আখতাবের কন্যা। তিনি একজন সাহাবীর ভাগে পড়লেন, তখন তিনি নবী করীম ﷺ এর নিকট দাসীরূপে থাকার জন্য আবেদন জানালেন। নবী করীম ﷺ তাঁর আবেদন মঞ্জুর করে তাঁকে বিয়ে করে সহধর্মীণীর মর্যাদা দান করেন। নবী করীম ﷺ জীবনে কাউকে দাস-দাসীরূপে রাখেননি।

(মহানবী ড: ওসমান গনী, পৃ. ৩১৫-৩৩০); (সীরাতে ইবনে হিশাম, পৃ. ২৬৪)

## মক্কা বিজয়

কোরাইশগণ হুদাইবিয়ার সন্ধি ভঙ্গ করার কারণে রাসূলুল্লাহ ﷺ অষ্টম হিজরী রমজান মাসের ১০ তারিখ মঙ্গলবার আসর নামাজের পর ৬৩০ খ্রী: জানুয়ারি মাসে দশ হাজার সাহাবী নিয়ে মক্কা অভিমুখে রওয়ানা দেন। ২০ রমযান জুমার দিন রাসূল ﷺ পবিত্র ঘর তাওয়াফ করেন।

নবী করীম ﷺ মক্কা সহজে বিজয় করার কতগুলো কৌশল গ্রহণ করেন। তিনি মাররু জাহরান নামক স্থানে পৌছে তাঁবু করলেন। খাদ্য রান্না করার জন্য তাঁবুর বাইরে বহু চুল্লি জ্বালান হল। রাতে অগণিত চুল্লির অগ্নিকুণ্ড দেখে কুরাইশগণ ভীত হয়ে পড়ল। আবু সুফিয়ান নবী করীম ﷺ এর নিকট এসে মুসলমান হয়ে গেলেন। নবী করীম ﷺ ঘোষণা করে দিলেন : যারা আবু সুফিয়ানের ঘরে, মসজিদে কিংবা নিজ ঘরে দরজা বন্ধ করে থাকবে তারা নিরাপদ।

রাসূলুল্লাহ ﷺ মুসলমানদেরকে ৪টি দলে বিভক্ত করে নগরে প্রবেশের আদেশ দিলেন।

১ম দলের নেতা ছিলেন যুবায়ের (রা)

২য় দলের নেতা ছিলেন আবু উবাইদা (রা)

৩য় দলের নেতা ছিলেন সাদ ইবনে উবাদা (রা)

৪র্থ দলের নেতা ছিলেন খালিদ ইবনে ওয়ালিদ (রা)

আলী (রা) পতাকা হাতে নবী করীম ﷺ এর সাথে ছিলেন। সেনাপতিদের প্রতি নবী করীম ﷺ-এর আদেশ ছিল, বাধা না দিলে কাউকে যেন আঘাত করা না হয়। বিনা বাধায় বিজয়ী বাহিনী মহানগরীতে প্রবেশ করলেন। কাবায় পৌছে উসমান ইবনে তালহার নিকট হতে আল্লাহর ঘরের চাবি নিয়ে ঘর খোলা হল। ৩৬০ মূর্তি দূরীভূত করা হলো। নবী করীম ﷺ ঘোষণা দিলেন, সত্য এসেছে,

**মিথ্যা বিলুপ্ত** হয়েছে। মিথ্যা চিরদিনই বিলোপশীল"। (কুরআন ১৭ : ৮২) তিনি সকলকে মুক্ত ঘোষণা করে দিলেন।

রাসূলুল্লাহ ﷺ কে কতিপয় লোক বিশেষভাবে কষ্ট দিয়েছিল মক্কা বিজয়ের পর তাদেরকেও তিনি ক্ষমা করেন। এরা হচ্ছে ইকরামা, সাফওয়ান, আবু সুফিয়ানের স্ত্রী হিন্দা, ইবনে আবি সাব প্রমূখ। কিন্তু ক্ষমার অযোগ্য কতিপয় অপরাধীকে হত্যা করা হয়। যাদেরকে হত্যা করা হয় তারা হচ্ছে : আব্দুল্লাহ ইবনে খাতাল, আব্দুল্লাহর এক মেয়ে, মিকিয়াস, হুয়ারিছ ইবনে লুকাইদ।

(মহানবী মুহাম্মদ ﷺ সোহরাব উদ্দিন আহমেদ পৃ: ১২২-১২৩)

## নবুয়তের মিথ্যা দাবিদার

যখন আরবের লোকেরা দেখতে পেল যে, নবী করীম ﷺ-কে ইসলাম প্রচার থেকে বিরত করা সম্ভব নয়; বরং দিন দিন ইসলামের পতাকাতলে মুসলমানদের সংখ্যা বৃদ্ধি পেতে লাগল তখন তারা ভাবল, নবী হতে পারলে তাদের দলে লোক জমায়েত হবে। তাই রাতারাতি অনেকেই নবী হওয়ার স্বপ্নে বিভোর হয়ে পড়ল। এদের মধ্যে–

১. নাজদের তুলাইহা জায়িম ইবনে আসাদ। ইনি পরবর্তীকালে খালেদ ইবনে ওয়ালিদের হাতে পরাজিত হয়ে মুসলমান হন।

২. মুসাইলামাতুল কাযযাব। খুব সাহসী ও চতুর ছিল। সরাসরি নবী করীম ﷺ-এর নিকট নবুয়তের দাবি নিয়ে পত্র লিখে যে, সে সমগ্র দেশের অর্ধেকের মালিক এবং বাকী অর্ধেক কোরাইশদের। নবী করীম ﷺ উত্তর দিলেন, "আল্লাহর নবী মুহাম্মদ ﷺ-এর থেকে মিথ্যাবাদী মুসাইলামার প্রতি। পৃথিবী একমাত্র আল্লাহরই তাঁর অনুগত বান্দাদের মধ্যে তিনি যাকে ইচ্ছা তাকেই সাম্রাজ্য দান করেন এবং শান্তি তারই প্রতি যিনি অনুসরণ করেন তাঁকে।"

৩. নবুয়তের তৃতীয় দাবীদার ছিল ইয়ামেনের আসওয়াদ আনাসী। শহীদ বাজানের পত্মীকে আনাসী বলপূর্বক বিবাহ করে। শহীদ বাজানের স্ত্রী কৌশলে তার স্বামী হত্যার প্রতিশোধার্থে আসওয়াদ আনাসীকে হত্যা করে। ফলে ইয়ামেনবাসী এক দুরাচারের হাত থেকে রক্ষা পেল।

(মহানবী, ওসমান গণী, পৃ. ৩৭১-৩৭২); সীরাতে ইবনে হিশাম, পৃ. ৩৫৪-৩৫৫)

# রাসূল ﷺ-এর স্মরণীয় বরণীয় ঘটনা

## ১. যে তিন জনকে রাসূল ﷺ সাময়িক অপছন্দ করেছিলেন

আব্দুল্লাহ ইবনে কাআব ইবনে মালেক (রা) থেকে বর্ণিত। সাহাবী কাআব (রা) অন্ধ হয়ে যাওয়ার পর তার ছেলেদের মধ্যে আব্দুল্লাহ তাকে পথ চলতে সাহায্য করতেন। এই আব্দুল্লাহ বর্ণনা করেন যে, আমি আমার পিতা কাআব ইবনে মালেকের রাসূলুল্লাহ ﷺ এর সথে তাবুক যুদ্ধে অংশ গ্রহণ না করা সম্পর্কে বর্ণনা করতে শুনেছি। কাআব (রা) বলেছেন, তাবুকের যুদ্ধ ব্যতীত রাসূলুল্লাহ ﷺ এর সাথে আমি অন্য কোন যুদ্ধে পশ্চাতে থাকিনি।

অবশ্য বদরের যুদ্ধে আমি অংশ নেইনি। কিন্তু এ যুদ্ধ যারা অংশ নেয়নি তাদের তিরস্কার করা হয়নি। কারণ, সে যুদ্ধ রাসূলুল্লাহ ﷺ কুরাইশ কাফেলাকে বাধা দানের উদ্দেশ্যে বের হয়েছিলেন (যুদ্ধ ঘোষণা হয়নি) অবশেষে আল্লাহ তায়ালা অনির্ধারিতভাবে তাদের শত্রুদের সাথে লড়াই করার সম্মুখীন করে দিলেন। আমরা আকাবার শপথের রাতে যখন ইসলামে অটল থাকার অঙ্গীকার করেছিলাম, তখন আমিও রাসূলুল্লাহ এর সাথে উপস্থিত ছিলাম। যদিও বদর যুদ্ধ মানুষের কাছে অধিক আলোচিত বিষয়, তবুও আমি আকাবার শপথে উপস্থিতির পরিবর্তে বদর যুদ্ধে উপস্থিতি সর্বাধিক প্রধান্য দেয়া উত্তম মনে করি না।

রাসূলুল্লাহ ﷺ এর সাথে তাবুক যুদ্ধে আমার অংশ না নিতে পারার কারণটা হচ্ছে এই যে, এ যুদ্ধের সময় আমি যতটা শক্তিশালী ও ধনী ছিলাম এতটা ইতোপূর্বে ছিলাম না। আল্লাহর কসম! এ যুদ্ধের সময় আমার দুটো উট ছিল। এর পূর্বে আমার দুটো উট কখনো ছিল না। রাসূলুল্লাহ ﷺ কোথাও অভিযানে বের হওয়ার ইচ্ছা করলে অন্য স্থানের কথা বলে গন্তব্যের কথা গোপন রাখতেন। রাসূলুল্লাহ ﷺ অত্যাধিক গরমের সময় এ যুদ্ধের প্রস্তুতি গ্রহণ করেন। সফর ছিল অনেক দূরের সাথে।

পথিমধ্যে অনেক মরুভূমি অতিক্রম করা ছিল অনিবার্য। আর শত্রু পক্ষের সংখ্যাও ছিল বেশি। তাই তিনি এ যুদ্ধের কথা মুসলমানদের কাছে খোলাখুলিভাবে বলে দিলেন। যেন তারা যুদ্ধের জন্য যথাযথ প্রস্তুতি গ্রহণ করতে পারে। তিনি তাদেরকে তার গন্তব্যের কথা স্পষ্টভাবে জানিয়ে দিলেন মুসলিম যোদ্ধার এ অভিযানে রাসূলুল্লাহ (স) এর সহযাত্রী হলেন। তখন তাদের নাম তালিকাভুক্ত করার জন্য কোন রেজিষ্টার বই ছিল না। কা'আব (রা) বলেন, অনেক কম লোকই যুদ্ধে অংশ গ্রহণ থেকে অনুপস্থিত থাকত। যে ব্যক্তি অংশ

গ্রহণ না করে নিজেকে গোপন করে রাখতে চাইত, সে অবশ্যই মনে করত যে, যতক্ষণ পর্যন্ত-তার সম্পর্কে অহী অবতীর্ণ না হবে ততক্ষণ পর্যন্ত তার ভূমিকা গোপন থাকবে। রাসূলুল্লাহ ﷺ যখন এ অভিযানের বের হচ্ছিলেন তখন খেজুর ফলে পাক ধরছিল। গাছ পালার ছায়া শান্তি দায়ক হয়ে উঠছিল।

আর আমি এ সবের প্রতি আকৃষ্ট ছিলাম। সে যাই হোক, রাসূলুল্লাহ ﷺ ও তার সাথে মুসলিমগণ যুদ্ধে বের হবার প্রস্তুতি আরম্ভ করলেন। আমিও তার সাথে বের হওয়ার প্রস্তুতি গ্রহণ করার উদ্দেশ্যে ভোরে যেতাম আর কোন কিছু সম্পন্ন না করেই ফিরে আসতাম। আর মনে মনে আমি ভাবতাম, ইচ্ছা করলেই এ কাজ (যুদ্ধ থেকে পালিয়ে থাকা) সহজেই করতে পারব। এভাবে আমি গড়িমসি করতে থাকলাম। লোকেরা যুদ্ধ সফরের জোর প্রস্তুতি গ্রহণ করে ফেলল। এরপর রাসূলুল্লাহ ﷺ লোকজনদের নিয়ে একদিন সকালে তাবুকের উদ্দেশ্যে রওয়ানা হলেন। অথচ আমি কোন প্রস্তুতি গ্রহণ করিনি।

আমি আবার প্রস্তুতি গ্রহণ করতে লাগালাম। কিন্তু কিছুই করলাম না। আমার এ দো-টানা ভাব অব্যাহত থাকল। এ দিকে লোকেরা যুদ্ধক্ষেত্রের দিকে দ্রুত অগ্রসর হতে থাকলে। আমি তখন মনে মনে ভাবলাম যে, রওয়ানা হয়েও দিয়ে তাদের সাথে মিলে যাব। আহ! আমি যদি তা করতাম। এরপর আর তা আমার ভাগ্যে জুটলোনা। রাসূলুল্লাহ ﷺ অভিযানে বের হওয়ার পর আমি যখন মানুষদের মধ্যে চলাফেরা করতাম, তখন যাদেরকে মুনাফিক বলে ধরা হত এবং যাদেরকে আল্লাহ অক্ষম ও দুর্বল বলে গণ্য করেছিলেন, সে রকম লোক ব্যতীত আর কাউকে আমার ভুমিকায় দেখতে পেতাম না।

এ অবস্থা আমাকে দুশ্চিন্তাগ্রস্ত করে তুলল। তাবুক পৌছা পর্যন্ত রাসূলুল্লাহ ﷺ আমার কথা মনে করেননি। তাবুকে তিনি লোকজনের মাঝে বসা অবস্থায় জিজ্ঞেস করলেন, কা'ব ইবনে মালেক কি করল? বনি সালেম গোত্রের এক ব্যক্তি বলল, ইয়া রাসূলুল্লাহ! তাকে তার চাদর ও দু পার্শ্বদেশ দর্শন আটকে রেখেছে। মুআজ ইবনে জাবাল (রা) বললেন, তুমি যা বলেছে তা খুবই খারাপ কথা আল্লাহর কসম ইয়া রাসূলুল্লাহ! আমরা তার ব্যাপারে ভাল ব্যতীত আর কিছুই জানি না। রাসূলুল্লাহ ﷺ নীরব থাকলেন। এমন সময় সাদা পোশাক পরিহিত এক ব্যক্তিকে মরুভূমির মরিচিকার ভেতর দিয়ে আসতে দেখে বললেন, তুমি যেন আবু খাইসামা হও! দেখা গেল সত্যিই সে আবু খাইসামা আনসারী। আর আবু খাইসামা হলো সেই ব্যক্তি যে, এক সা খেজুর সদকা করায় মুনাফিকরা যাকে তিরস্কার করেছিল।

কা'আব (রা) বলেন, যখন জানতে পারলাম, রাসূলুল্লাহ ﷺ তাবুক থেকে আসছেন, তখন আমি অত্যন্ত দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়লাম। তাই মিথ্যা অজুহাত

পেশ করার প্রস্তুতি নিলাম। কিভাবে তার অসন্তুষ্টি থেকে বাঁচতে পারবো, চিন্তা করতে লাগলাম। আমার পরিবারের বুদ্ধিমান লোকদের কাছে এ ব্যাপারে পরামর্শ চাইলাম। এরপর যখন রাসূলুল্লাহ ﷺ শীঘ্রই এসে পড়বেন বলে খবর পেলাম তখন মিথ্যার বলার ইচ্ছা উধাও হয়ে গেল। এমনকি কোন কিছু দ্বারা মুক্তি পাওয়া যাবে না বলে বুঝতে পারলাম, তাই সত্য কথা বলার সুদৃঢ় প্রতিজ্ঞা নিলাম। রাসূলুল্লাহ ﷺ পরদিন সকালে পৌছে গেলেন।

আর তিনি সফর থেকে ফিরে মসজিদে দু'রাকাআত নামাজ আদায় করতেন। এরপর লোকজনের সামনে বসতেন। এ নিয়ম অনুযায়ী তিনি যখন বসলেন, যারা যুদ্ধে অংশ গ্রহণ করেনি তারা তখন কসম করে যুদ্ধে না যাওয়ার কারণ বলতে শুরু করল। এরূপ লোকেকর সংখ্যা আশি জনের কিছু বেশি ছিল। রাসূলুল্লাহ ﷺ তাদের মুখের বক্তব্য গ্রহণ করলেন। তাদের বাইআত (শপথ) গ্রহণ করালেন এবং তাদের অপরাধ ক্ষমা করার জন্য আল্লাহর কাছে আর্জি পেশ করে তাদের গোপন অবস্থা আল্লাহর উপর ন্যাস্ত করলেন। এরপর আমি উপস্থিত হয়ে যখন সালাম দিলাম, তিনি রাগের ক্রোধের সাথে মুচকি হাসলেন। এরপর বললেন, আস, আমি তার সামনে গিয়ে বসলাম।

তিনি আমাকে প্রশ্ন করলেন, কি কারণে তুমি পিছনে রয়ে গেলে। তুমি কি তোমার জন্য যানবাহন কোন দুনিয়াদার ব্যক্তির কাছে বসতাম, তাহলে এ ব্যাপারে কোন অজুহাত পেশ করে এর অসন্তোষ থেকে বেঁচে থাকার পথ দেখতে পেতাম। এবং এ ধরনের যুক্তি প্রদর্শন করার যোগ্যতা আমার আছে। কিন্তু আল্লাহর কসম! আমি জানি, যদি আজ আমি আপনার কাছে মিথ্যা কথা বলি তাহলে আপনি আমার প্রতি খুশী হবেন, কিন্তু মহান আল্লাহ আমার প্রতি আপনাকেক অতি শ্রীঘ্রই অসন্তষ্ট করে দেবেন। আর যদি আপনাকে সত্য কথা বলি, তাহলে আপনি আমার প্রতি অসন্তুষ্ট হলেও আমি মহাপরাক্রমশালী আল্লাহর কাছে শুভ পরিণতির আশা করি।

আল্লাহর শপথ! আমার কোন সমস্যা ছিল না। (আমি অভিযানে অংশ নিতে পারতাম) আল্লাহর কসম! এ যুদ্ধে আপনার সথে না গিয়ে পিছনে থেকে যাবার সময় আমি যতটা শক্তিমান ও শক্তিশালী ছিলাম ততটা কখনো ছিলাম না। কা'ব বলেন,রাসূলুল্লাহ ﷺ বললেন, এ ব্যক্তি সত্য কথাই বলেছে। তুমি এখন উঠে যাও। তোমার ব্যাপারে আল্লাহর কোন ফয়সালা না করার পর্যন্ত দেখা যাক। বনী সালামার কয়েকজন ব্যক্তি আমার পিছনে পিছনে এসে বলতে লাগল, আল্লাহর কসম! ইতোপূর্বে তুমি কোন অন্যায় করেছ বলে আমরা জানি না। তুমি অন্যদের মত রাসূলুল্লাহ ﷺ-এর কাছে অজুহাত পেশ করতে পারলেন না কেন? তোমার পাপের জন্য আল্লাহর নিকট ক্ষমা প্রার্থনা কর।

## ২. কতিপয় ব্যক্তির বিরুদ্ধে রাসূল ﷺ-এর হত্যার পরোয়ানা জারী করেন

মক্কা বিজয়ের (৮ম হিজরী) দিনে মহানবী ﷺ সকলকে সাধারণ ক্ষমার উদ্দেশ্যে বলেন– لَاتَثْرِيْبَ عَلَيْكُمُ الْيَوْمَ আজকে কারো বিরুদ্ধে কোন অভিযোগ নেই। اِذْهَبُوْا اَنْتُمُ الطُّلَقَاءُ – চলে যাও আজকে তোমরা স্বাধীন। তবুও ১১ জন পুরুষ ও ৬ জন মহিলার বিরুদ্ধে হত্যার নির্দেশ জারি ছিল এবং তাদের সম্পর্কে তিনি বলেছিলেন "এরা যদি কাবার গিলাফ ধরেও প্রাণ ভিক্ষা চায় তবুও ক্ষমা করবে না।" এদের মধ্যে ১ জন সরাসরি মহানবী ﷺ-এর কাছে প্রাণ ভিক্ষা চেয়ে ক্ষমা পায় এবং সাচ্চা মুসলিম রূপে পরবর্তীতে দিনাতি পাত করেন তারা হলেন–

১. ইকরমা ইবনে আবি জাহল (রা)-এর স্ত্রী নিজে ইসলাম গ্রহণ করে স্বামীর জন্য মহানবী থেকে প্রাণ ভিক্ষা নেন।
২. আব্দুল্লাহ ইবনে সা'দ ইবনে আবি সারাহ (রা) উসমান (রা)-এর দুধ ভাই
৩. অহশী (রা)
৪. করতানা (রা)
৫. সুফওয়ান ইবনে উমাইয়া (রা)
৬. হাব্বার ইবনুল আযওয়াদ (রা)
৭. কা'ব ইবনে যুহাইর (রা) (কবি)
৮. আবদুল্লাহ ইবনে যিবা'র (রা) কবি
৯. হিন্দা বিনতে উতবা (রা)
১০. কুরাইবা (রা)

**৭ জনকে হত্যা করা হয়**

১. হুয়াইরিস ইবনে নুকাইদ ইবনে অহাব (কবি) ঘাতক আলী (রা)
২. হারিছ ইবনে তুলাতিলাহ ইবনে অহাব (কবি) ঘাতক আলী (রা)
৩. মিকইয়াস ইবনে সুবাবাহ ইবনে অহাব (কবি)
৪. আব্দুল উযযা ইবনে খতল
৫. আযবাত
৬. উমা যাদ
৭. সারাহ।

**মহানবী ﷺ-এর ৫টি তরবারী**

১. মাছুর, ২. জুলফিকর, ৩. কিরিজির, ৪. কলসী ও ৫. তবার।

**৭টি বর্ম**

১. জাতুল ফযূল, ২. ফিযকাহ, ৩. জাতুল বেশাহ, ৪. জাতুল হাওয়াশী ৫. ছোগদিয়া, ৬. তবরা, ৭. খযনক।

## ৩. দূর্যোগ মুহূর্তে রাসূলের দোয়া

সহীহ হাদীসে বর্ণিত আছে যে, রাসূলুল্লাহ ﷺ জাতীয় যে কোন দূর্যোগ মুহূর্তে তা থেকে নাজাতের জন্য ফজরের ফরয নামাযের দ্বিতীয় রাকায়াতের রুকু থেকে উঠে দাঁড়িয়ে মুসল্লিদের নিয়ে নিম্নোক্ত দোয়াসমূহ পড়তেন। অতঃপর দুই সেজদা শেষ করে শেষ বৈঠক করে সালাম ফিরাতেন।

اَللّٰهُمَّ اهْدِنِىْ فِيْمَنْ هَدَيْتَ وَعَافِنِىْ فِيْمَنْ عَافَيْتَ وَتَوَلَّنِىْ فِيْمَنْ تَوَلَّيْتَ وَبَارِكْ لِىْ فِيْمَا اَعْطَيْتَ وَقِنِىْ شَرَّ مَا قَضَيْتَ فَاِنَّكَ تَقْضِىْ وَلَا يُقْضٰى عَلَيْكَ وَاِنَّهُ لَا يَذِلُّ مَنْ وَالَيْتَ تَبَارَكْتَ رَبَّنَا وَتَعَالَيْتَ نَسْتَغْفِرُكَ وَنَتُوْبُ اِلَيْكَ، اَللّٰهُمَّ حَبِّبْ اِلَيْنَا الْاِيْمَانَ وَزَيِّنْهُ فِىْ قُلُوْبِنَا وَكَرِّهْ اِلَيْنَا الْكُفْرَ وَالْفُسُوْقَ وَالْعِصْيَانَ وَاجْعَلْنَا مِنَ الرَّاشِدِيْنَ. اَللّٰهُمَّ اِنَّا نَجْعَلُكَ فِىْ نُحُوْرِهِمْ وَنَعُوْذُبِكَ مِنْ شُرُوْرِهِمْ ـ اَللّٰهُمَّ اَنْتَ عَضُدِىْ، وَاَنْتَ نَصِيْرِىْ، بِكَ اَجُوْلُ، وَبِكَ اَصُوْلُ، بِكَ اُقَاتِلُ ـ اَللّٰهُمَّ مُنْزِلَ الْكِتَابِ، سَرِيْعَ الْحِسَابِ، اِهْزِمِ الْاَحْزَابَ، اَللّٰهُمَّ اِهْزِمْهُمْ وَزَلْزِلْهُمْ ـ اَللّٰهُمَّ اَنْتَ الْاَوَّلُ لَا شَيْئَ قَبْلَكَ وَاَنْتَ الْاٰخِرُ لَا شَيْئَ بَعْدَكَ، اَعُوْذُبِكَ مِنْ شَرِّ كُلِّ دَابَّةٍ نَاصِيَتُهَا بِيَدِكَ، اَللّٰهُمَّ مَنْ اَرَادَنَا وَاَرَادَ الْمُسْلِمِيْنَ بِسُوْءٍ وَشَرٍّ فَاجْعَلْ كَيْدَهُ فِىْ نَحْرِهٖ، وَاشْغَلْهُ بِنَفْسِهٖ وَاجْعَلْ تَدْبِيْرَهٗ تَدْمِيْرًا عَلَيْهِ، اَللّٰهُمَّ اَعِزَّ الْاِسْلَامَ وَالْمُسْلِمِيْنَ وَاَهْلِكِ الْكَفَرَةَ وَالْمُبْتَدِعَةَ وَالْيَهُوْدَ وَالْهُنُوْدَ وَالْمَجُوْسَ وَالْمُشْرِكِيْنَ وَالْمُنَافِقِيْنَ ـ اَللّٰهُمَّ شَتِّتْ شَمْلَهُمْ، اَللّٰهُمَّ مَزِّقْ جَمْعَهُمْ، اَللّٰهُمَّ زَلْزِلْ اَقْدَامَهُمْ وَدَمِّرْ دِيَارَهُمْ ـ اَللّٰهُمَّ اَهْلِكْهُمْ كَمَا اَهْلَكْتَ عَادًا وَثَمُوْدًا وَخُذْهُمْ اَخْذَ عَزِيْزٍ مُّقْتَدِرٍ ـ اَللّٰهُمَّ اغْفِرْلَنَا وَلِلْمُؤْمِنِيْنَ

وَالْمُؤْمِنَاتِ وَالْمُسْلِمِيْنَ وَالْمُسْلِمَاتِ، وَاَلِّفْ بَيْنَ قُلُوْبِهِمْ، وَاَصْلِحْ ذَاتَ بَيْنِهِمْ، وَانْصُرْهُمْ عَلٰى عَدُوِّكَ وَعَدُوِّهِمْ، اَللّٰهُمَّ الْعَنِ الْكَفَرَةَ الَّذِيْنَ يَصُدُّوْنَ عَنْ سَبِيْلِكَ وَيُكَذِّبُوْنَ رُسُلَكَ وَيُقَاتِلُوْنَ اَوْلِيَاءَكَ، اَللّٰهُمَّ خَالِفْ بَيْنَ كَلِمَتِهِمْ وَزَلْزِلْ اَقْدَامَهُمْ وَاَنْزِلْ بِهِمْ بَاْسَكَ الَّذِيْ لَاتَرُدُّهُ عَنِ الْقَوْمِ الْمُجْرِمِيْنَ-

সমগ্র দুনিয়ার মুসলমান ভাই বোনেরা আজ মহাসংকটের সম্মুখিন। ইসলামের চিরশত্রু ইহুদী-নাসারা শক্তি আজ একত্রিত হয়ে ইসলামী মূল্যবোধ, সভ্যতা, সংস্কৃতি ও সমগ্র মুসলিম উম্মাহর বিরুদ্ধে সর্বাত্মক ক্রুসেড যুদ্ধ শুরু করেছে। ওরা মুসলিম জাতিকে দুনিয়ার বুক থেকে নিশ্চিহ্ন করে দিতে চায়। এহেন জাতীয় আপৎকালে আমাদের প্রিয় নবী ﷺ ফজরের ফরয নামাযের সাথে "কুনুতে নাযেলা" নামক একটি বিশেষ দোয়া পাঠ করে আল্লাহ তা'য়ালার রহমত কামনা করতেন। সুতরাং সাহাবায়ে কেরামের যুগ থেকেই এই দোয়া দুনিয়ার সকল মুসলমানের মধ্যেই প্রচলিত আছে। আসুন! এ দোয়াটি আমল করে নাজাতের পথ খুঁজি। (আবু দাউদ, তিরমিযী, ইবনে মাযাহ ও মুসনাদে আহমদ শরীফ থেকে সংকলিত)

## ৪. রাসূল ﷺ-এর হৃদয় বিদারক ঘটনা

বদরে কুরাইশরা শোচনীয় পরাজয় বরণ করে। তাদের বেশ কিছু নেতা নিহত হয় এবং বহু সংখ্যক যোদ্ধা বন্দী হয়। আর বাকীরা পালিয়ে প্রাণ বাঁচায়। ভাগ্যের কী নির্মম পরিহাস! এ বন্দীদের মধ্যে নবী করীম ﷺ জামাই যয়নব (রা)-এর স্বামী আবুল 'আসও ছিলেন। ইবন ইসহাক বলেন, আবদুল্লাহ ইবন যুবাইর ইবন নু'মান (রা) তাঁকে বন্দী করেন। তবে আল- ওয়াকিদীর মতে খিরাশ ইবন আস- সাম্মার (রা) হাতে তিনি বন্দী হন।

বদরের বন্দীদের প্রসঙ্গে মুসলমানদের সিদ্ধান্ত হলো, মুক্তিপণ নিয়ে ছেড়ে দেয়া হবে। বন্দীদের সামাজিক মর্যাদা এবং ধনী-গরীব প্রভেদ অনুযায়ী এক হাজার থেকে চার হাজার দিরহাম মুক্তিপণ নির্ধারিত হলো। বন্দীদের প্রতিনিধিরা ধার্যকৃত মুক্তিপণ নিয়ে মক্কা-মদীনা ছুটাছুটি আরম্ভ করে দিল। নবী দুহিতা যয়নব (রা) স্বামী আবুল 'আসের মুক্তিপণসহ মদীনায় লোক পাঠালেন।

আল-ওয়াকিদীর মতে আবুল 'আসের মুক্তিপণ নিয়ে মদীনায় আগমন করেছিল তাঁর ভাই আমর ইবন রাবী। যয়নব মুক্তিপণ দিরহামের বদলে একটি হার প্রেরণ করেছিলেন। এ হারটি তাঁর মা খাদীজা (রা) বিয়ের সময় তাঁকে উপহার

দিয়েছিলেন। নবী করীম ﷺ হারটি দেখেই বিমর্ষ হয়ে পড়লেন এবং নিজের বিষণ্ন মুখটি একখানা পাতলা বস্ত্র দিয়ে ঢেকে ফেললেন। জান্নাতবাসিনী প্রিয়তমা স্ত্রী ও অতি আদরের কন্যার স্মৃতি তাঁর মানসপটে ভেসে উঠেছিল।

কিছুক্ষণ পর নবী করীম ﷺ সাহাবীদের লক্ষ্য করে বললেন: যয়নব তার স্বামীর মুক্তিপণ হিসেবে এ হারটি প্রেরণ করেছে। তোমরা ইচ্ছে করলে তার বন্দীকে ছেড়ে দিতে পার এবং হারটিও তাকে ফেরত দিতে পার। সাহাবীরা বললেন : হে আল্লাহর রাসূল! আপনার সন্তুষ্টির জন্য আমরা তাই করবো। সাহাবীরা রাজী হয়ে গেলেন। তাঁরা আবুল 'আসকে মুক্তি দিলেন, আর সে সাথে ফেরত দিলেন তাঁর মুক্তিপণের হারটি। তবে নবী করীম ﷺ যয়নবকে মদীনায় পাঠিয়ে দিলেন।

নবী করীম ﷺ যয়নব (রা)-কে নেওয়ার জন্য আবুল 'আসের সংঙ্গে যায়েদ ইবনে হারিছাকে (রা) প্রেরণ করেন। তাঁকে "বাতান' অথবা "জাজ" নামক স্থানে অপেক্ষা করতে বলেন! যয়নব (রা) মক্কা থেকে সেখানে পৌছলে তাঁকে নিয়ে মদীনায় চলে আসতে বলেন। আবুল 'আস মক্কায় পৌছে যয়নব (রা)-কে মদীনায় যাওয়ার অনুমতি দেন।

## ৫. রাসূল ﷺ-এর জেল জীবন

ইসলামের শত্রুতা কাফের মুশরিকদের সকল ষড়যন্ত্রের ব্যর্থতা, ইসলামের অগ্রগতির ও বড় বড় প্রভাবশালী ব্যক্তিদের ইসলাম গ্রহণের দৃশ্য দেখে দিশেহারা হয়ে ওঠে। নবুয়তের সপ্তম বছরের মুহাররম মাসে মক্কার সব গোত্র ঐক্যবদ্ধ হয়ে বনু হাশেম গোত্রকে বয়কট করার চুক্তি সম্পাদন করলো। চুক্তিতে স্থির করা হলো যে, বনু হাশেম যতক্ষণ মুহাম্মদ ﷺ-কে আমাদের হাতে সমর্পন না করবে এবং তাকে হত্যা করার অধিকার না দেবে, ততক্ষণ কেউ তাদের সাথে কোন আত্মীয়তা রাখবেনা, বিয়ে শাদীর সম্পর্ক পাতাবে না, লেনদেন ও মেলা মেশা করবে না এবং কোন খাদ্য ও পানীয় দ্রব্য তাদের কাছে পৌছাতে দেবে না। আবু তালেবের সাথে একাধিবার কথাবার্তার পরও আবু তালেব রাসূল ﷺ- কে নিজের অভিভাবকত্ব থেকে বের করতে প্রস্তুত হননি। আর তার কারণে বনু হাশেমও তার সাথে সম্পর্কচ্ছেদ করতে পারেনি। এ কারণে হতাশ হয়ে তারা ঐ চুক্তি সম্পাদন করে। গোত্রীয় ব্যবস্থায় এ সিদ্ধান্তটা ছিল অত্যন্ত মারাত্মক এবং চূড়ান্ত পদক্ষেপ।

সমগ্র বনু হাশেম গোত্র অসহায় অবস্থায় 'শিয়াবে আবু তালেব' নামক উপত্যকায় আটক হয়ে গেল। এই আটকাবস্থার মেয়াদ প্রায় তিন বছর দীর্ঘ হয়। এই সময় তাদের যে দুর্দশার মধ্য দিয়ে কাটে তার বিবরণ পড়লে পাষাণও গলে যায়। বনু হাশেমের লোকেরা গাছের পাতা পর্যন্ত চিবিয়ে এবং শুকনো চামড়া সিদ্ধ করে

আগুনে ভেজে খেতে থাকে। অবস্থা এত দূর গড়ায় যে, বনু হাশেম গোত্রের নিষ্পাপ শিশু যখন ক্ষুধার যন্ত্রণায় কাঁদতো, তখন বহু দূর পর্যন্ত তার মর্মভেদী শব্দ শোনা যেত। কোরায়েশরা এ সব কান্নার শব্দ শুণে আনন্দে আত্মহারা হয়ে যেত। সমগ্র বনু হাশেম গোত্র একমাত্র ইসলামী আন্দোলনের নেতার কারণে এমন বন্দীদশার নিক্ষিপ্ত হলো। বয়কট এমন জোরদার ছিল যে, একবার খাদীজা (রা)-এর ভাতিজা হাকীম ইবনে হিযাম তার ভৃত্যকে দিয়ে কিছু গম পাঠিয়ে দিচ্ছিলেন। পথি মধ্যে আবু জাহল তা দেখে গম ছিনিয়ে নেয়ার চেষ্টা করলো। ঠিক এ সময় আবুল বুখতারীও এসে গেল এবং তার মধ্যে একটু মানবিক সহ-ানুভূতি জেড়ে উঠলো। সে আবু জাহলকে বললো, তাকে ছেড়ে দাওনা। এছাড়া হিশাম ইবনে আমরও লুকিয়ে লুকিয়ে কিছু গম পাঠাতো।

এই হিশাম ইবনে আমরই এই নিপীড়নমূলক চুক্তি বাতিলের প্রথম উদ্যোক্তায় পরিণত হলো। সে যুহাইর ইবনে উমাইয়ার কাছে গেল। তাকে বললো, তুমি কি এতে আনন্দ পাও যে, তুমি খাবে দাবে, কাপড় পরবে, বিয়ে শাদী করবে, আর তোমার মামাদের এমন অবস্থা হবে যে, তারা কেনাবেচাও করতে পারবেনা এবং বিয়ে শাদীও করতে পারবে না? ব্যাপারটা যদি আবুল হাকাম ইবনে হিশামের (আবু জাহাল) মামা নানাদের হতো এবং তুমি তাকে এ ধরণের চুক্তি সম্পাদনের আহ্বান জানাতে তাহলে সে কখনো সে আহ্বানে সাড়া দিত না। এ কথা শুনে যুহাইর বললো, আমি কী করবো? আম তো এক মানুষ। আল্লাহর কসম আমার সাথে যদি আর কেউ থাকতো, তাহলে আমি এই চুক্তি বাতিল করানোর উদ্যোগ নিতাম এবং বাতিল না করিয়ে ছাড়তাম না।' হিশাম বললো, 'দ্বিতীয় ব্যক্তি তো তুমি পেয়েই গেছ। যুহাইর বললো, 'সে কে? হিশাম বললো, আমি স্বয়ং। এরপর হিশাম গেল মুতয়াম ইবনে আদীর কাছে এবং একইভাবে তাকে বুঝালো, সেও যুহাইরের ন্যায় জবাব দিল যে, আমি একাকী কী করবো। হিশাম তাকেও বল-লো, আমি আছি তোমার সাথে।' মুতয়াম বললো, তাহলে তৃতীয় একজনকে খুঁজে বের কর। হিশাম বললো, তৃতীয় ব্যক্তি তো আমি পেয়েই গেছি । সে বল-লো কে সে? হিশাম বললো, 'যুহাইর ইবনে আবু উমাইয়া।' মুতয়াম বললো, এবার চতুর্থ একজন বের করা দরকার। অতপর আবুল বুখতারী ও যাময়া ইবনে আসওয়াদের কাছে পৌছে হিশাম কথা বললো।

এভাবে বয়কট চুক্তি বাতিলের আন্দোলন তখন ভেতরে ভেতরে কার্যকরভাবে অগ্রসর হলো, তখন তারা সবাই একত্রে বসে পরবর্তী কর্মসূচি স্থির করলো। পরিকল্পনা করা হলো যে, হিশামই প্রকাশ্যে কথাটা তুলবে। সে অনুসারে হিশাম কা'বা শরীফের সাতবার তওয়াফ করলো। তারপর জনতার কাছে এসে বললো, ওহে মক্কাবাসী, এটা কি সমীচীন যে, আমরা খাবার খাবো, পোশাক পরবো, আর

বনু হাশেম ক্ষুধায় ছটফট করতে থাকবে এবং কোন কিছু কিনতেও পারবে না? তারপর সে নিজের ইচ্ছেটা এভাবে জানিয়ে দিল।

'আল্লাহর কসম, সম্পর্ক ছিন্নকারী এই নিপীড়নমূলক চুক্তি টুকরো টুকরো না ফেলে আমি বিশ্রাম নেবনা। আবু জাহল চিৎকার করে বলে উঠলো, 'তুমি মিথ্যাবাদী। তুমি কখনো এটা ছিড়তে পারবে না।

যামআ ইবনুল আসওয়াদ আবু জাহলকে জবাব দিল, আল্লাহর কসম তুমিই সবচেয়ে বড় মিথ্যাবাদী। এই চুক্তি যেভাবে করা হয়েছে, আমরা তা পছন্দ করি না। আবুল বুখতারীও বলে উঠলো, যামআ ঠিকই বলেছে। এই চুক্তি আমাদের পছন্দ নয় এবং আমরা তা মানিও না। মুতয়াম ও সমর্থন করে বললো, তোমরা দু'জনে ঠিকই বলেছ। এর বিপরীত যে বলে সে ভুল বলে।' এভাবে অধিকাংশ লোক বলতে থাকায় আবু জাহল মুখ লজ্জিত করে বসে রইল এবং চুক্তি ছিড়ে ফেলা হলো। লোকেরা যখন চুক্তিটাকে কা'বার প্রাচীর থেকে নামালো তখন অবাক হয়ে দেখলো যে, সমগ্র চুক্তিটাকে উই পোকার খেয়ে ফেলেছে। কেবল 'বিসমিহি আল্লাহুম্মা' কথাটা বাকী আছে। (সীরাতে ইবনে হিশাম)

## ৬. রাসূল ﷺ-এর রসিকতা

এখানে আমরা রাসূল ﷺ এর রসিকতার কিছু নমুনা তুলে ধরছি, যা হাদীসের গ্রন্থাবলীতে সংরক্ষিত রয়েছে। (অধিকাংশ ঘটনা শামায়েলে তিরমিযী থেকে সংকলিত)

১. জনৈক ব্যক্তিকে উটনীর বাচ্চা দেবো। ভিক্ষুক অবাক হয়ে বললো, আমি ওটা দিয়ে কি করবো? রাসূল ﷺ বললেন, প্রত্যেক উটই কোন না কোন উটনীর বাচ্চা হয়ে থাকে।

২. এক বুড়ি এসে বললো, আমার জন্য দোয়া করুন যেন আল্লাহ জান্নাত দান করেন। রাসূল ﷺ রসিকতা করে বললেন: কোন বুড়ি জান্নাতে যেতে পারবে না।' বুড়ি কাঁদতে কাঁদতে চলে যেতে উদ্যত হলো। রাসূল ﷺ উপস্থিত লোকদের বললেন, ওকে বলো যে আল্লাহ ওকে বুড়ি অবস্থায় নয়; বরং যুবতী বানিয়ে জান্নাতে নেবেন। আল্লাহ বলেছেন, আমি জান্নাতের নারীদেরকে নতুন করে সৃষ্টি করবো, তাদেরকে কুমারী সমবয়সী যুবতী বানানো। মোটকথা, জান্নাতে গমনকারীনীদের আল্লাহ নবযৌবন দান করবেন।

৩. যাহের বা যোহায়ের নামক এক বেদুইনের সাথে রাসূল ﷺ-এর সখ্য ছিল। তিনি তাঁর এই বেইদুন বন্ধুকে শহর সংক্রান্ত কাজে সাহায্য করতেন এবং বেদুইন রাসূল ﷺ-কে গ্রাম সংক্রান্ত কাজে সাহায্য করতো। কখনো কখনো সে আন্তরিক আবেগ সহকারে উপকার দিত। রাসূল ﷺ অনেক বুঝিয়ে সুজিয়ে তাকে ঐ উপহারের দাম দিয়ে দিতেন। তিনি বলতেন, যাহের গ্রামে আমাদের প্রতিনিধি এবং আমরা শহরে তার প্রতিনিধি। এই যাহের একদিন বাজারে নিজের

Contents



কিছু পূণ্য বিক্রি করছিল। রাসূল ﷺ পেছন থেকে চুপিসারে যেয়ে তার চোখ চেপে ধরলেন এবং বললেন, বলতো আমি কে। বেদুইন প্রথমে তো ভ্যাবাচ্যাকক খেয়ে গেল। পরক্ষণেই বুঝতে পেরে আনন্দের আতিশয্যে রাসূল ﷺ-এর বুকের সাথে মাথা ঘষতে লাগলো। অতঃপর রাসূল ﷺ রসিকতা করে বল-লেন, এই দাসটা কে কিনবে? যাহের বললো, হে রাসূলুল্লাহ আমার মত অকর্মন্য দাসকে যে কিনবে, সেই ঠকবে। রাসূল ﷺ বললেন, আল্লাহর চোখে তুমি অকর্মন্য নও।

৪. একবার এক মজলিসে খেজুর পরিবেশন করা হলো। রাসূল ﷺ রসিকতা করে খেজুরের আটি বের করে আলীর সামনে রাখতে লাগলেন। অবশেষে আটির স্তুপ দেখিয়ে বললেন, তুমি তো অনেক খেজুর খেয়েছ দেখছি। আলী বললেন, আমি আটিসুদ্ধ খেজুর খাইনি।

৫. খন্দক যুদ্ধের সময় একটা ঘটনায় রাসূল ﷺ এত হেসেছিলেন যে, তাঁর মাড়ির দাঁত পর্যন্ত দেখা গিয়েছিল। আমেরের পিতা সাঈদ তীর নিক্ষেপ করছিলেন। শত্রু পক্ষের জনৈক যোদ্ধা তীরের আক্রমণের লক্ষ্য ছিল। সে খুবই তরিত গতিতে ঢাল দিয়ে মুখ ঢেকে ফেলতো, তাই সাদের তীর কোন মতেই তাকে বিদ্ধ করতে সক্ষম হচ্ছিল না। শেষ বারে পুনরায় সাদ তীর ধনুক নিয়ে প্রস্তুত হয়ে গেলেন এবং সুযোগ খুঁজতে লাগলেন। শত্রু সৈন্যটি যেই ঢালের বাইরে মাথা বের করেছে, আর যায় কোথায়। সা'দের তীর সোজা তার কপালে গিয়ে বিঁধলো, সে এমন জোরে মাথা ঘুরে পড়লো যে, তার ঠ্যাং দুটো ওপরের দিকে উঠে গেল।

পরবর্তী কালের লোকেরা তাঁর এ ধরনের রসিকতার কথা শুনে অবাক হয়ে যেত। কেননা একে তো ধর্মের সাথে সব সময় এক ধরনের নিরস জীবনের ধা-রণা যুক্ত থাকতো এবং খোদাভীরু লোকদের কাঁদ কাঁদ মুখ ও সুক্ষ্ম কঠিন মেজাজ থাকার কথা সবার জানা ছিল। তদুপরি রাসূল ﷺ এর সার্বক্ষণিক এবাদতমুখিতা, খোদাভীরুতা ও অসাধারণ দায়িত্ব সচেতনতার বিষয়টি লক্ষ্য রাখলে এ কথা বুঝাই কঠিন হয়ে দাঁড়ায় যে, এ ধরনের একজন অসাধারণ মানুষ আপন জীবন কাঠামোতে এমন কৌতুক ও হাস্যরসের অবকাশ কিভাবে সৃষ্টি করলেন। ইবনে ওমর (রা)-জিজ্ঞাসা করা হয়েছিল যে, রাসূল ﷺ এর সাথীরা কি হাসতেন? তিনি বললেন, হ্যাঁ, হাসতেন। অথচ তাদের অন্তরে পাহাড়ের চেয়ে বড় ও মজবুত ঈমান ছিল। (অর্থা কৌতুক ও রসিকতা ঈমান ও খোদাভীতির প্রতিকূল নয়। তাঁরা তীর নিক্ষেপের প্রশিক্ষণ নিতে গিয়ে ছুটোছুটি করতেন আর পরস্পর হেসে লুটোপুটি খেতেন। (কাতাদার বর্ণনা)।

৬. ফজরের নামাযের পর নিয়মিত বৈঠক হতো, তাতে জাহেলী যুগের প্রসঙ্গ ওঠতো এবং সাহাবীগণের সাতে সাথে রাসূল ﷺ খুব হাসতেন। শিশুদের সাথে ও স্ত্রীদের সাথে তিনি যে হাস্যকৌতুক করতেন।

## ৭. উম্মে হানী (রা)-এর বর্ণনায় মিরাজের ঘটনা

তাফসীর ইবনে কাসীর থেকে জানা যায় : উম্মু হানী (রা) হতে বর্ণিত; তিনি বলেন : রাসূলুল্লাহ ﷺ এর মিরাজ আমার এখান থেকে হয়েছিল। আমি রাত্রে তাঁকে সব জায়গাতেই খোঁজ করি, কিন্তু কোথায়ও পাইনি। তখন আমি ভয় পেলাম যে, না জানি হয়তো তিনি কুরাইশদের প্রতারণায় পড়েছেন। কিন্তু পরে রাসূলুল্লাহ ﷺ বর্ণনা করেন : "জিবরাঈল (আ) আমার নিকট আগমন করেছিলেন এবং আমার হাত ধরে আমাকে নিয়ে চলেন।

দরজার উপর একটি জন্তু দাঁড়িয়েছিল যা খচ্চরের চেয়ে ছোট এবং গাধার চেয়ে বড়। তিনি আমাকে এর উপর সাওয়ার করিয়ে দেন। অতঃপর আমরা বায়তুল মুকাদ্দাস পৌছে যাই। ইবরাহীম (আ) কে আমি দেতে পাই যিনি স্বভাব চরিত্র ও আকৃতিতে সম্পূর্ণরূপে আমার সাথেই সাদৃশ্যযুক্ত ছিলেন। মুসা (আ)-এর সাথেও আমার দেখা হয়। যিনি ছিলেন লম্বা ও চুল ছিল সোজা। তাঁকে দেখতে অনেকটা ইযদ শানওয়ার গোত্রের লোকদের মত। অনুরূপভাবে ঈসা (আ)-এর সাথেও আমার সাক্ষাৎ হয়, যিনি ছিলেন মধ্যমাকৃতির লোক। তাঁর দেহের রঙ ছিল সাদা-লাল মিশ্রিত। তাকে দেখতে অনেকটা উরওয়া ইবনে মাসউদ সাকাফীর মত। দাজ্জালকেও আমি দেখতে পাই। তাঁর একটি চক্ষু নষ্ট ছিল। তাঁকে দেখতে ঠিক কুতনা ইবনে আব্দুল উয্যার মত।"

এটুকু বলার পর তিনি বললেন : "আচ্ছা, আমি যাই এবং যা যা দেখেছি, কুরাইশদের নিকট বর্ণনা করবো।" আমি তখন তাঁর কাপড়ের বর্ডার টেনে ধরলাম এবং নির্দেশ করলাম : আপনাকে আল্লাহর কসম দিয়ে বলেছি, আপনি এটা আপনার কাওমের সামনে বর্ণনা করবেন না, তারা আপনাকে মিথ্যাবাদী বলবে। তারা আপনার কথা মোটেই বিশ্বাস করবে না। আপনি তাদের কাছে গেলে তারা আপনার সাথে বে-আদবী করবে।

কিন্তু তিনি ঝটকা মেরে তাঁর অঞ্চল আমার হাত থেকে ছাড়িয়ে নিলেন এবং সরাসরি কুরাইশদের সমাবেশে গিয়ে সমস্ত কিছু বর্ণনা করলেন। তাঁর একথা শুনে জুবাইর ইবনে মুত্ইম (রা) বলতে শুরু করলো: দেখো, আজ আমরা জানতে পারলাম যে, যদি তুমি সত্যবাদী হতে তবে আমাদের মধ্যে বসে থেকে এরূপ কথা বলতে না। একটি লোক বললো : আচ্ছা বলতো পথে আমাদের যাত্রীদের সাথে দেখা হয়েছিল কি? উত্তরে তিনি বলেন : হ্যাঁ, তাদের একটি উট হারিয়ে গিয়েছিল যা তারা খোঁজ করছিল।"

আর একজন বললো : অমুক গোত্রের উটও কি রাস্তায় দেখেছিলেন? তিনি জবাবে বললেন : হ্যাঁ, তাদেরকে দেখেছিলেন। তারা অমুক জায়গায় ছিল। তাদের মধ্যে লাল রং এর একটি উটও ছিল যার পা ভেঙ্গে গিয়েছিল। তাদের কাছে একটি বড় পেয়ালায় পানি ছিল যার থেকে আমি পানি পানও করেছি।" তারা বললো : "আচ্ছা, তাদের উটগুলোর সংখ্যা বল। তাদের মধ্যে রাখাল কে ছিল? ঐ সময়েই আল্লাহ তায়ালা ঐ যাত্রীদলকে তাঁর সামনে করে দেন। সুতরাং তিনি উটগুলো সংখ্যাও বলে দেন এবং রাখালদের নামও বলে দেন। তাদের মধ্যে একজন রাখাল ছিল ইবনে আবু কুহাফা (রা)। তিনি একথাও বলে দেন যে, কাল সকালে তারা সানিয়্যাহ নামক স্থানে পৌঁছে যাবে। তখন ঐ সময় অধিকাংশ লোক পরীক্ষা করার উদ্দেশ্য সানিয়্যাহ্‌তে পৌঁছে গেলেন। গিয়ে দেখলো যে, সত্যি যাত্রীদল সেখানে এসে গেছে।

তাদেরকে তারা জিজ্ঞেস করলো : তোমাদের উট হারিয়ে গিয়েছিল কি? তারা উত্তর দিলো : ঠিকই হারিয়ে গিয়েছিল বটে। দ্বিতীয় যাত্রীদলকে তারা প্রশ্ন করলো : কোন লাল রঙ এর উটের পা কি ভেঙ্গে গেছে? তারা জবাবে বললো : হ্যাঁ এটাও সঠিকই বটে। আবার তাদেরকে জিজ্ঞেস করা হলো তোমাদের কাছে একটি পানির বড় পেয়ালা ছিল কি? জবাবে আবু বকর (রা) নামক এক লোক বললেন : হ্যাঁ, আল্লাহর শপথ! আমি নিজেই তো ওটা রেখেছিলাম। তার থেকে না তো কেউ পানি পান করেছে, না তা ফেলে দেয়া হয়েছে। নিশ্চয়ই মুহাম্মদ ﷺ সত্যবাদী। এ কথা বলেই তিনি তাঁর উপর ঈমান আনলেন। আর সেদিন তাঁর নাম সিদ্দীক রাখা হলো।

**বক্ষবিদারণ :** আনাস ইবনে মালিক (রা) হতে বর্ণিত; রাসূলুল্লাহ ﷺ ঐ সময়ে ঘুমিয়ে ছিলেন। কিন্তু তাঁর ঘুমন্ত অবস্থা এমনই ছিল যে, তাঁর চক্ষুদ্বয় ঘুমিয়েছিল বটে, কিন্তু তাঁর অন্তর ছিল জাগ্রত। নবী করীম ﷺ এদের নিদ্রা এরূপই হয়ে থাকে। ঐ রাতে তাঁরা তাঁর সাথে কোন আলাপ-আলোচনা করেননি। তাঁরা তাঁকে উঠিয়ে নিয়ে গিয়ে যমযম কূপের নিকট শায়িত করেন এবং জিবরাঈল (আ) স্বয়ং তাঁর বক্ষ হতে গ্রীবা পর্যন্ত বিদীর্ণ করে দেন এবং বক্ষ ও পেটের সমস্ত জিনিস বের করে নিয়ে যমযমের পানি দ্বারা ধৌত করেন। যখন খুব পরিষ্কার হয়ে যায় তখন তাঁর কাছে একটা সোনার থালা আনয়ন করা হয় যাতে বড় একটি সোনার পেয়ালা ছিল। ওটা ছিল হিকমাত ও ঈমানে পরিপূর্ণ। ওটা দ্বারা তাঁর বক্ষ ও গলার শিরাগুলোকে পূর্ণ করে দেন। তারপর সেলাই করে দেয়া হয়।

(ইবনে কাসির)

## ৮. বাইতুল মুকাদ্দাস থেকে যেভাবে সিদরাতুল মুনতাহায় পৌঁছেন

রাসূলুল্লাহ ﷺ বলেছেন : আমার কাছে 'বুরাক' আনয়ন করা হয়, যা গাধার চেয়ে উঁচু ও খচ্চরের চেয়ে নীচু ছিল। এটা ওর এক এক কদম এতো দূরে রাখছিল যত দূর ওর দৃষ্টি যায়। আমি ওর উপর সাওয়ার হলাম এবং সে আমাকে নিয়ে চললো। আমি বাইতুল মুকাদ্দাসে পৌঁছে গেলাম এবং ওকে দ্বারের ঐ শিকলের সাথে বেঁধে দিলাম যেখানে নবীগণ বাঁধতেন। তারপর আমি মসজিদে প্রবেশ করে দু' রাকআত নামায পড়লাম। যখন সেখান থেকে বের হলাম তখন জিবরাঈল (আ) আমার কাছে একটি পাত্রে সুরা এ একটি পাত্রে দুধ আনলেন। আমি দুধ পছন্দ করলাম।

জিবরাঈল (আ) বললেন : আপনি ফিতরাত (প্রকৃতি) পর্যন্ত পৌঁছে গেছেন। তারপর উপরোক্ত হাদীসের বর্ণনার মতই তিনি প্রথম আকাশে পৌঁছলেন, ওর দরজা উন্মুক্ত করালেন, ফেরেশতাগণ প্রশ্ন করলেন, জবাব পেলেন। প্রত্যেক আকাশেই অনুরূপ হওয়ার কথা বর্ণিত আছে। প্রথম আকাশে আদম (আ) এর সাথে সাক্ষাত হলো। তিনি মারহাবা বললেন এবং কল্যাণের জন্য দুআ করলেন। দ্বিতীয় আকাশে ইয়াহইয়া (আ) ও ঈসা (আ)-এর সাথে সাক্ষাত হওয়ার কথা বর্ণিত হয়েছে। যারা একে অপরের খালাতো ভাই ছিলেন। তাঁরা দু'জনই তাঁকে মারহাবা বললেন এবং কল্যাণের জন্য প্রার্থনা করলেন। তৃতীয় আকাশে সাক্ষাত হলো ইউসুফ (আ)-এর সাথে যাকে অর্ধেক সৌন্দর্য দেয়া হয়েছিল। তিনিও মারহাবা বললেন ও মঙ্গলের দুআ করলেন। তারপর চতুর্থ আকাশে ইদরীস (আ) এর সাথে সাক্ষাত হলো, যাঁর সম্পর্কে আল্লাহ তায়ালা বলেন–

وَرَفَعْنَاهُ مَكَانًا عَلِيًّا

অর্থাৎ আমি তাকে উন্নীত করেছিলাম উচ্চ মর্যাদায়। পঞ্চম আকাশে সাক্ষাত হয় হারুন (আ)এর সাথে। ষষ্ঠ আকাশে মুসা (আ) এর সাথে। সপ্তম আকাশে ইবরাহীম (আ)-কে বায়তুল মা'মূরে হেলান দিয়ে অবস্থায় দেখতে পান। বাইয়তুল মা'মূরে প্রত্যহ সত্তর হাজার ফেরেশতা গমন করে থাকেন, কিন্তু আজ যাঁরা যান তাঁদের পালা কিয়ামত পর্যন্ত তার আসবে না। তারপর রাসূলুল্লাহ ﷺ 'সিদরাতুল মুনতাহায় পৌঁছেন।

**রফরফ এর পরিচয় :** কুরতুবী (রহ) বলেন : মিরাজের হাদীসে আমাদের জন্য বর্ণনা করা হয়েছে যে, রাসূল্লাহ ﷺ যখন সিদরাতুল মুনতাহায় পৌঁছান তখন তাঁর কাছে (একটি উড়ন্ত বাহন) রফরফ আসে। অতঃপর তা তাঁকে জিবরাঈলের (আ) কাছ থেকে নিয়ে নেয় এবং তাঁকে তা উড়িয়ে নিয়ে যায় আল্লাহর আরশের

ঠেস দেওয়ার জায়গায়। রাসূলে সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন : অতঃপর তা আমাকে নিয়ে উঁচু করে উড়তে থাকে। পরিশেষে তা আমাকে নিয়ে আমার পালনকর্তার সামনে দাঁড়িয়ে যায়। তারপর যখন ফিরে আসার সময় হয় তখনও তা তাঁকে নিয়ে নেয়। অতঃপর তাঁকে নিয়ে সে নীচু ও উঁচু হয়ে উড়তে থাকে। পরিশেষে সে তাঁকে জিবরাঈলের (আ)-এর কাছে পৌছে দেয়। তাঁর উপর আল্লাহর রহম ও বরকত বর্ষিত হোক। ঐ সময় জিবরাঈল (আ) কাঁদছিল এবং উচ্চরবে আল্লাহ প্রশংসা করছিল। তাই রফরফ হচ্ছে আল্লাহর সামনে পৌছাবার জন্য আল্লাহ খাদেমদের মধ্যে একজন খাদেম। যার বিশেষ কর্তব্য হল আল্লাহর নিকটে পৌছে দেয়া। যেমন বুরাক এমন এটি বাহন, যাতে কেবলমাত্র নবীগণই চড়তে পারেন এই জমীনে। (তাফসীর কুরতুরী)

**কাওসারের রকমারী বৈশিষ্ট্য :** আনাসের বর্ণনায় আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন : জিবরাঈল (আ) যখন আমাকে নিয়ে ৭ম আকাশের পিঠে পড়লেন। পরিশেষে একটি স্রোতধারার কাছে পৌছলেন। যার ধারে লাল ও সবুজ মার্বেল পাথরের এবং মুক্তার পানপাত্র ছিল। এর কাছে সবুজ রং এর পাখিও ছিল। ওটা সবচেয়ে উত্তম পাখি, যা আমি দেখেছি। তাই আমি জিবরাঈল (আ)-কে বললাম, এই পাখিটি কি উত্তম! তিনি বললেন : হে মুহাম্মদ! আপনি কি জানেন, এই নহরটি কি? আমি বললাম, না। তিনি বললেন : এটা সেই কাওসার যা আপনাকে আল্লাহ দান করেছেন। ওতে সোনা ও চাঁদির পাত্র ছিল। যা লাল ও সবুজ পাথরের ছোট ছোট মিহি কাঁকরের উপর দিয়ে বয়ে যাচ্ছে। ওর পানিটা দুধের চেয়েও সাদা। তিনি বললেন, অতঃপর আমি ওর পাত্র নিলাম। তারপর ঐ পানি এক আঁজলা নিলাম। তা পানও করলাম। তা ছিল মধুর চেয়েও মিষ্টি এবং কস্তুরিত চেয়ে সুগন্ধির। (তাফসীর দুরবে মানসুর)

## ৯. বাইতুল মা'মুরের পরিচয়

মিরাজের রাতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসমানে মামুরে ঠেস দিয়ে বসাবস্থায় ইবরাহীম (আ)-কে দেখেছিলেন।

কাতাদা, রবী ইবনে আনাস ও সুদ্দী বলেন, আমাদের কাছে বর্ণনা করা হয়েছে যে, একদিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর সাহাবীদের বলেন, তোমরা কি জানো, বাইতুল মা'মুর কি? তাঁরা বললেন, আল্লাহ এবং তাঁর রাসূল ভাল জানেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, তাহল আসমানে একটি মাসজিদ আছে কাবার সোজাসুজি। তা যদি পড়ে যায় তাহলে তা কাবারই উপরে পড়বে। তাতে প্রত্যেক দিন সত্তর হাজার ফেরেশতা নামায পড়ে। ওরা যখন ওখানে থেকে বেরিয়ে যায় তখন ওরা আর ওতে প্রবেশের সুযোগ পায় না। (তাফসীর ইবনে কাসীর)

আলী (রা)-কে জিজ্ঞাসা করা হয়, বাইতুল মা'মুর কি? তিনি বলেন, ৭ম আকাশের উপর আরশের নীচে একটি ঘর, যাকে যূরা-হ বলা হয়। এরই অপর নাম বাইতুল মা'মুর। (তাফসীরে কুরতুবী)

## ১০. ফেরেশতাদের আযান ও একামত

আবু নুআইম (রহ) মুহাম্মদ ইবনুল হানাফিয়া থেকে বর্ণনা করেছেন, মিরাজের রাতে রাসূল ﷺ যখন আকাশে পৌছান তখন তিনি একটু অপেক্ষা করেন। এমন সময় আল্লাহ তায়ালা একজন ফেরেশতা পাঠান। যে যেমন জায়গায় দাঁড়ায় যেখানে এর আগে কেউই দাঁড়ায়নি। তাঁকে বলা হয়– আযান দাও। তখন ফেরেশতা বললো : আল্লাহু আকবার (২বার) অতঃপর আল্লাহ বলেন, আমার বান্দাহ সত্য বলেছে। আমিই সবচেয়ে মহান।

তারপর ফেরেশতা বলে : আশহাদু আল্লা-ইলা-হা ইল্লাল্লা-হ। তখন আল্লাহ বলেন, আমার বান্দাহ সত্য বলেছে। আমিই আল্লাহ! আমি ছাড়া ইবাদতের যোগ্য কেউ নেই। তারপর ফেরেশতা বললো, আশহাদু আন্না মুহাম্মাদার রাসূলুল্লাহ। তখন আল্লাহ বলেন, আমার বান্দা সত্য বলেছে। আমিই মুহাম্মদকে রাসূল তথা দূত বানিয়েছি। আর আমিই তাকে রক্ষা করবো।

তারপর ফেরেশতা বলে : হাইয়া আলাস সালাহ। তখন আল্লাহ বলেন, আমার বান্দা সত্য বলছে। সে আমার অপরিহার্য বিধান ও আমার অধিকার পালনের জন্য লোকদেরকে ডাক দিয়েছে। অতএব, যে কেউ ওর দিকে একনিষ্ঠভাবে ধাবিত হবে তা তার প্রত্যেক পাপের খেসারত হবে।

তারপর ফেরেশতা বলে : হাইয়া আলাল ফালাহ। তখন আল্লাহ বলেন : আমার বান্দাহ সত্য বলেছে। আমি তো এই বিধানটাকে প্রতিষ্ঠিত করেছি ও এর জন্য অঙ্গীকারও করেছি এবং এর জন্য সময়ও নির্দিষ্ট করেছি।

তারপর রাসূল সাল্লাল্লাহু ﷺ -কে বলা হয়, আপনি আগে চলুন। তাই তিনি আগে বাড়ালেন। তখন সমগ্র আসমানবাসী দাঁড়ালো। এভাবে তাঁর রাসূলুল্লাহ ﷺ শ্রেষ্ঠত্ব সবার উপর প্রতিষ্ঠিত করা হয়। (খাসায়িসুর কুবরা)

আকাশে ভ্রমণের সময় রাসূলুল্লাহ ﷺ ফেরেশতাদেরকে রকমারী ইবাদতে লিপ্ত পান। কিছু ফেরেশতা হাত বেঁধে দাঁড়ানো অবস্থান ছিলেন। কিছু রুকুতে ছিলেন। যারা কখনো মাথা তোলেন না। কিছু ফেরেশতা সর্বদাই সিজদারত ছিলেন। আর কিছু ফেরেশতা সব সময় বসা অবস্থায় ছিলেন। ফেরেশতাদের ঐ অবস্থায় ইবাদতকে সন্নিবিষ্ট করে দিয়েছেন। যাতে উম্মতে মুহাম্মাদীর ইবাদত সমস্ত ফেরেশতাদের ইবাদতের সংমিশ্রণ ও সারাংশ হয়ে যায়। (ফতহুল বারী)

## ১১. পাঁচ ওয়াক্ত নামাজ ফরজ হলো যেভাবে

বুখারী শরীফ থেকে প্রমাণিত : যখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এখান হতেও উপর উঠতে থাকেন তখন মূসা (আ) বললেন : হে আল্লাহ! আমার ধারণা ছিল যে, আমার চেয়ে বেশী উপরে আপনি আর কাউকেও উঠাবেন না। এখন তাঁকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে যে কত উপরে উঠাবেন তা একমাত্র আপনি জানেন। শেষ পর্যন্ত তিনি সিদরাতুল মুনতাহা' পর্যন্ত পৌছে যান। অতঃপর তিনি আল্লাহ তায়ালার অতি নিকটবর্তী হন। ফলে তাঁদের মধ্যে দু' ধনুকের ব্যবধান থাকে বা তাঁর চেয়েও কম। অতঃপর আল্লাহ তাআলার পক্ষ হতে তাঁর কাছে ওয়াহী করা হয়, যাতে তাঁর উম্মতের উপর প্রত্যহ দিন রাত্রে পঞ্চাশ ওয়াক্ত নামায ফরয করা হয়। যখন তিনি সেখান হতে নেমে আসেন, তখন মূসা (আ) তাঁকে থামিয়ে দিয়ে জিজ্ঞেস করেন। আল্লাহ তায়ালার নিকট থেকে আপনি কি হুকুম প্রাপ্ত হলেন।

উত্তরে তিনি বললেন : "দিন রাত্রে পঞ্চাশ ওয়াক্ত নামায।" মূসা (আ) এ হুকুম শুনে বললেন : এটা আপনার উম্মাতের ক্ষমতার বাইরে। আপনি ফিরে যান এবং কমানোর জন্য প্রার্থনা করুন।" তাঁর একথা শুনে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মূসা (আ)-এর দিকে পরামর্শ চাওয়ার দৃষ্টিতে তাকান এবং তিনি ইঙ্গিত সম্মতি দান করেন। সুতরাং তিনি পুনরায় আল্লাহ তা'আলার নিকট গমন করেন এবং স্বস্থানে দাঁড়িযে প্রার্থনা করেন– হে আল্লাহ! হালকা করে দিন। এটা পালন করা আমার উম্মাতের সাধ্য হবে না। আল্লাহ তা'আলা তখন দশ ওয়াক্ত নামায কমিয়ে দেন। অতঃপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফিরে আসলেন : মূসা (আ) আবার তাঁকে থামিয়ে দিয়ে জিজ্ঞেস করেন : "কি হলো? জবাবে তিনি বললেন : "দশ ওয়াক্ত নামায কমিয়ে দিলেন। একথা শুনে মূসা (আ) তাঁকে বললেন : "যান, আরো কমিয়ে আনুন।"

তিনি আবার গেলেন। আবার কম করা হলো এবং শেষ পর্যন্ত পাঁচ ওয়াক্ত নামায থাকলো। মূসা (আ) তাঁকে আবারও বললেন : "দেখুন বনি ইসরাঈলের মধ্যে আমি আমার জীবন কাটিয়ে এসেছি। তাদের উপর এর চেয়েও কমের নির্দেশ ছিল। তবুও তারা ওর উপর ক্ষমতা রাখেনি। ওটা পরিত্যাগ করেছে। আপনার উম্মাত তো তাদের চেয়েও দুর্বল, দেহের দিক দিয়েও, অন্তরের দিক দিয়েও এবং চক্ষু-কর্ণের দিক দিয়েও। সুতরাং আপনি আবার যান এবং আল্লাহ তায়ালার নিকট এটা আরো কমানোর জন্য আবেদন করুন।" অভ্যাস অনুযায়ী রাসূলুল্লাহ সা) জিবরাঈল (আ)-এর দিকে তাকালেন। জিবরাঈল (আ) তাঁকে উপরে নিয়ে গেলেন। তিনি আল্লাহ তায়ালার নিকট আবেদন জানালেন : "হে আল্লাহ! আমার উম্মাতের অন্তর, কর্ণ, চক্ষু এবং দেহ দুর্বল। সুতরাং দয়া করে এটা আরো কমিয়ে দিন।" তৎক্ষণাৎ আল্লাহ তায়ালা বললেন : হে মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম! 'রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন : لَبَّيْكَ وَسَعْدَيْكَ (আমি আপনার নিকট হাজির আছি)।"

আল্লাহ তায়ালা বললেন। জেনে রেখো যে আমার কথার কোন পরিবর্তন নেই আমি যা নির্ধারণ করেছি তা, আমার আমি উম্মুল কিতাবে লিখে দিয়েছি। পড়ার হিসেবে এটা পাঁচই থাকলো, কিন্তু সাওয়াবের হিসেবে পঞ্চাশই রইলো।" যখন তিনি ফিরে আসলেন, মূসা (আ) তাঁকে বললেন : "প্রার্থনা মঞ্জুর করা হলো, তিনি উত্তরে বললেন : হ্যাঁ, কম করা হয়েছে অর্থাৎ পাঁচ ওয়াক্তের উপর পঞ্চাশ ওয়াক্তের সাওয়াব পূর্ণ হয়েছে। প্রত্যেক সৎ কাজের সাওয়াব দশগুণ করা হয়েছে। মূসা (আ) আবার বললেন : "আমি বনি ইসরাঈলকে পরীক্ষা করেছি। তারা এর চেয়ে হালকা হুকুমকেও পরিত্যাগ করেছে। সুতরাং আপনি আবার গিয়ে প্রতিপালকের কাছে এটা আরো কমানোর আবেদন করুন।" এবার রাসূলুল্লাহ ﷺ জবাব দিলেন : হে কালীমুল্লাহ (আ)! এখন তো আমি আবার তাঁর কাছে যেতে লজ্জা পাচ্ছি!" তখন তিনি বললেন : ঠিক আছে। তাহলে যান ও আল্লাহর নামে শুরু করে দিন।" অতঃপর তিনি জেগে দেখেন যে, তিনি মসজিদুল হারামে রয়েছেন। (বুখারী)

**শবে মিরাজ কোন উৎসব ও ইবাদতের রাত নয় :** কুরআন ও হাদীস দ্বারা একথা প্রমাণিত হয় না যে, এই রাত্রে কোন বিশেষ ইবাদত করা, উৎসব মানানো, মজলিসে করা শরীয়া সম্মত। কারণ, নবী ﷺ কিংবা সাহাবায়ি কিরাম (রা) এই রাতে কোন উৎসব করেননি অথবা এই রাতকে তাঁরা বিশেষ গুরুত্বও দেননি।

কোন কোন বইয়ে ঐ রাতে বিশেষ নামায পড়ার কথা এভাবে পাওয়া যায় : ১ম রাকআতে সূরা ফাতিহার পর একশো বার আয়াতুল কুরসী এবং ২য় রাকআতে সূরা ফাতিহার পর একশো বার সূরা ইখলাস পড়তে হবে। যে ব্যক্তি ঐভাবে দু'রাক'আত নামায পড়বে তার জন্য জান্নাতে নির্ধারিত স্থানটি না দেখা পর্যন্ত তার মরণ হবে না। বিশিষ্ট হানাফী আলেম মাওলানা আব্দুল হাই মুহাদ্দিস (রহ) বলেন : ঐরূপ বিশেষ নামাযের কোন দলীল পাওয়া যায় না। তা ভিত্তিহীন নামায। (মাসাবাতা বিস্‌সুন্নাহ)

## ১২. রাসূল ﷺ-এর শ্রেষ্ঠত্ব ছয়টি বিষয়ের ওপর

রাসূলুল্লাহ ﷺ বলেন : "ছ'টা বিষয়ের কারণে অন্যান্য নবীদের ওপর আমাকে শ্রেষ্ঠত্ব দান করা হয়েছে : ১. আমাকে পূর্ণ অর্থব্যঞ্জক সংক্ষিপ্ত কথা বলার যোগ্যতা দেয়া হয়েছে। ২. আমাকে শক্তিমত্তা ও প্রতিপত্তি দিয়ে সাহায্য করা হয়েছে। ৩. যুদ্ধলব্ধ অর্থ-সম্পদ আমার জন্য হালাল করা হয়েছে। ৪. পৃথিবীর যমীনকে আমার জন্য মসজিদে (অর্থাৎ আমার শরীয়তে নামায কেবল বিশেষ ইবাদতগাহে নয়, দুনিয়ার প্রত্যেক স্থানে পড়া যেতে পারে) এবং মাটিকে পবিত্রতা অর্জনের মাধ্যমে (শুধু পানিই) নয়, মাটির সাহায্যে তায়াম্মুম করেও পবিত্রতা হাসিল অর্থাৎ অজু এবং গোসলের কাজ সম্পন্ন করা যেতে পারে) পরিণত করা হয়েছে। ৫. সমগ্র দুনিয়ার জন্য আমাকে রাসূল হিসেবে পাঠানো হয়েছে এবং ৬. আমার উপর নবীদের সিলসিলা খতম করে দেয়া হয়েছে।"

## ১৩. বন্দীদের সাথে রাসূল ﷺ-এর সদ্ব্যবহার

রাসূল ﷺ বন্দীদের সাথে সদা-সর্বদা সদ্ব্যবহার করতেন। এবং তিনি সাহাবীদের তাদের সাথে সদ্ব্যবহারের নির্দেশ দিতেন। তাদের এই উত্তম আচরণ দ্বারা প্রমাণিত হয় যে, একজন যুদ্ধবন্ধী যতক্ষণ সরকারের হাতে বন্দী থাকবে ততক্ষণ তার খাদ্য, পোশাক এবং অসুস্থ বা আহত হলে চিকিৎসার দায়িত্ব সরকারের। বন্দীদের ক্ষুধার্ত ও বস্ত্রহীন রাখা কিংবা তাদেরকে শাস্তি দেয়ার কোন বৈধতা ইসলামী শরীয়তে নেই; বরং এর বিপরীত অর্থাৎ উত্তম আচরণ এবং বদান্যতামূলক ব্যবহার যায়। রাসূলুল্লাহ ﷺ বদর যুদ্ধের বন্দীদেরকে বিভিন্ন সাহাবার পরিবারে বন্টন করে দিয়েছিলেন এবং নির্দেশ দিয়েছিলেন যে, اِسْتَوْصُوْا بِالْأَسَارٰى خَيْرًا। "এসব বন্দীদের সাথে ভালো আচরণ করবে।" তাদের মধ্যে একজন বন্দী ছিলেন আবু আযীয। তিনি বর্ণনা করেন: "আমাকে যে আনসারদের পরিবারে রাখা হয়েছিল তারা আমাকে সকাল সন্ধ্যায় রুটি খেতে দিত। কিন্তু নিজেরা শুধু খেজুর খেয়ে থাকতো।" অন্য একজন বন্দী সুহাইল ইবনে আমর সম্পর্কে নবীকে ﷺ জানানো হলো যে, সে একজন অনলবর্ষী বক্তা। সে আপনার বিরুদ্ধে বক্তৃতা করতো। তার দাঁত উপড়িয়ে দিন। জবাবে নবী ﷺ বললেন : "আমি যদি তাঁর উপড়িয়ে দেই তাহলে নবী হওয়া সত্ত্বেও আল্লাহ আমার দাঁত উপড়িয়ে দেবেন।" (সীরাতে ইবনে হিশাম) ইয়ামামা অঞ্চলের নেতা সুমামা ইবনে উসাল বন্দী হয়ে আসলে সে বন্দী থাকা অবধি নবী ﷺ নির্দেশে তার জন্য উত্তম খাদ্য ও দুধ সরবরাহ করা হতো। (ইবনে হিশাম) সাহাবায়ে কিরামের যুগেও এ কর্মপদ্ধতি চালু ছিল। তাঁদের যুগেও যুদ্ধবন্দীদের সাথে খারাপ আচরণের কোন দৃষ্টান্ত পাওয়া যায় না।

## ১৪. রাসূল ﷺ-এর মাতৃভূমির প্রতি ভালোবাসা

মক্কা ছেড়ে চলে যাওয়ার কারণে রাসূলুল্লাহ ﷺ মনে বড় দুঃখ ছিল। তিনি যখন হিজরত করতে বাধ্য হলেন তখন শহরের বাইরে গিয়ে তিনি শহরের দিকে ঘুরে দাঁড়িয়ে বলেছিলেন, " হে মক্কা! আল্লাহর কাছে তুমি দুনিয়ার সব শহরের চেয়ে প্রিয়। আর আল্লাহ্ সমস্ত শহরের মধ্যে আমি তোমাকে সবচেয়ে বেশী ভালো-বাসি। যদি মুশরিকরা আমাকে বের করে না দিতো তাহলে আমি কখনো তোমাকে ছেড়ে যেতাম না।" এ কারণে বলা হয়েছে যে, তোমাকে বহিষ্কার করে মক্কাবাসীরা মনে করছে যে, তারা বড় রকমের সফলতা লাভ করেছে। অথচ এ আচরণের দ্বারা তারা প্রকৃতপক্ষে নিজেদের দুর্ভাগ্য ডেকে এনেছে। আয়াতটির বাচনভঙ্গি স্পষ্ট বলে দিচ্ছে যে, তা অবশ্যম্ভাবী রূপে হিজরতের পরপরই নাযিল হবে।

## ১৫. রাসূল ﷺ-এর মুজিযায় চাঁদ দ্বিখণ্ডিত হওয়া

রাসূল ﷺ-এর মুজিযায় চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার ঘটনা কুরআনের সুস্পষ্ট বক্তব্য থেকেই প্রমাণিত। তা কেবল হাদীসের বর্ণনাসমূহের মধ্যে সীমাবদ্ধ নয়। তবে হাদীস সমূহের বর্ণনা থেকে এ বিষয়টি সবিস্তারে জানা যায় এবং তা কবে ও কোথায় সংঘটিত হয়েছিলো তাও অবহিত হওয়া যায়। বুখারী, মুসলিম, তিরমিযী, আহমদ, আবু 'উওযানা, আবু দাউদ তায়ালেসী, আবদুর রায্‌যাক, ইবনে জারীর, বায়হাকী, তাবারানী, ইবনে মারদুইয়া ও আবু নু'য়াইম ইস্পাহানী বিপুল সংখ্যক সনদের মাধ্যমে আলী, আব্দুল্লাহ ইবনে মাসউদ, আব্দুল্লাহ ইবনে আব্বাস, আব্দুল্লাহ ইবনে উমর, হুযাইফা, আনাস ইবনে মালেক ও জুবাইর ইবনে মুত'ইম থেকে এসব হাদীস বর্ণনা করেছেন।

এসব সম্মানিত সাহাবা কিরামের মধ্যে তিনজন অর্থাৎ আব্দুল্লাহ ইবনে মাসউদ, হুযাইফা ও জুবাইর ইবনে মুত'এম স্পষ্ট ভাষায় বলেছেন যে, তাঁরা এ ঘটনা প্রত্যক্ষদর্শী নন। কারণ এটা তাদের মধ্যে একজনের (আব্দুল্লাহ ইবনে আব্বাস) জন্মের পূর্বের ঘটনা। আর অপরজন ঘটনার সময় শিশু ছিলেন। কিন্তু তারা উভয়েই যেহেতু সাহাবী। তাই যেসব বয়স্ক সাহাবা এ ঘটনা যে বিস্তারিত বিবরণ জানা যায় তা হচ্ছে, এটি হিজরতের প্রায় পাঁচ বছর পূর্বের ঘটনা। সেদিন ছিল চন্দ্র মাসের চতুর্দশ রাত্রি। চাঁদ তখন সবে মাত্র উদিত হয়েছিলো। অকস্মাত তা দ্বিখণ্ডিত হলো এবং একটি অংশ সম্মুখের পাহাড়ের এক দিকে আর অপর অংশ অপরদিকে পরিদৃষ্ট হলো। এ অবস্থা অল্প কিছু সময় স্থিতি ছিল। এর পরক্ষণেই উভয় অংশ আবার পরস্পর সংযুক্ত হয়। নবী ﷺ সে সময় মিনাতে অবস্থান করছিলেন। তিনি লোকদের বললেন : দেখো এবং সাক্ষী থাকো। কাফেররা বল-লো : মুহাম্মাদ ﷺ আমাদের ওপর যাদু করেছিলো তাই আমাদের দৃষ্টি ভ্রম ঘটেছিল। অন্যেরা বললো: মুহাম্মাদ আমাদের ওপর যাদু করতে পারে, তাই বলে সমস্ত মানুষকে তো যাদু করতে সক্ষম নয়। বাইরের লোকদের আসতে দাও। আমরা তাদেরকেও জিজ্ঞেস করবো, তারাও এ ঘটনা প্রত্যক্ষ করেছে কি না। বাইরে থেকে কিছু লোক আসলে তারা বললো যে, তারাও দৃশ্য দেখেছে।

আনাস (রা) থেকে বর্ণিত কোন কোন রেওয়ায়াতের ভিত্তিতে এরূপ ভুল ধারণা সৃষ্টি হয় যে, চন্দ্র দ্বিখণ্ডিত হওয়ার ঘটনা একবার নয়, দুইবার সংঘটিত হয়েছিলো। কিন্তু প্রথম সাহাবীদের মধ্যে আর কেউ এ কথা বর্ণনা করেননি। দ্বিতীয়ত হযরত আনাসের কোন কোন রেওয়ায়াতে (مَرَّتَيْنِ) কথাটি উল্লেখিত হয়েছে এবং কোন কোনটিতে (فِرْقَتَيْنِ) বা شِقَّتَيْنِ (দুই খণ্ড) শব্দ উল্লেখিত হয়েছে। তৃতীয়ত, কুরআন এটিই যে এ ঘটনা শুধু একবারই সংঘটিত হয়েছিলো।

## ১৬. হাতেব (রা)-এর ঘটনা

যখন কুরাইশরা হুদাইবিয়ার সন্ধিচুক্তি ভঙ্গ করলে রাসূলুল্লাহ ﷺ মক্কার উপর আক্রমণের প্রস্তুতি শুরু করে দিলেন। কিন্তু কোথায় অভিযান পরিচালনা করতে চাচ্ছেন বিশিষ্ট কয়েকজন সাহাবা ছাড়া আর কাউকে তিনি তা বললেন না। ঘটনাক্রমে এই সময় মক্কা থেকে একজন মহিলা আসল। পূর্বে সে আব্দুল মুত্তালিবের দাসী ছিল। কিন্তু পরে দাসত্ব শৃঙ্খল মুক্ত হয়ে গানবাদ্য করে বেড়াত। নবী করীম ﷺ-এর কাছে এসে সে তার দারিদ্রের কথা বলল এবং কিছু অর্থ সাহায্য চাইল। তিনি বনী আব্দুল মুত্তালিব এবং বনী মুত্তালিবের লোকদের দেখে কিছু অর্থ দিয়ে তার অভাব পূরণ করলেন। সে মক্কায় ফিরে যেতে উদ্যত হলে হাতেব ইবনে আবু বালতা তার সাথে দেখা করলেন এবং মক্কার কয়েকজন কাফের নেতার নামে লেখা একখানা পত্র গোপনে তাকে দিলেন।

আর সে যাতে এই গোপনীয় বিষয়টি প্রকাশ না করে এবং গোপনে তাদের কাছে পৌছে দেয় সে জন্য তিনি তাকে দশটি দিনারও দিলেন। সে সবেমাত্র মদীনা থেকে রওয়ানা হয়েছিল। ইতিমধ্যে আল্লাহ তায়ালা বিষয়টি নবী ﷺ সাল্লামকে অবহিত করলেন। তিনি তৎক্ষণাৎ আলী, যুবায়ের এবং মিকদাদ ইবনে আসওয়াদকে তার সন্ধানে পাঠিয়ে দিলেন। তিনি নির্দেশ দিলেন, তোমরা দ্রুত অগ্রসর হও। রাওদায়ে খাখ নামক স্থানে (মদীনা থেকে মক্কার পথে ১২ মাইল দূরে) তোমরা এক মহিলার সাক্ষাত পাবে। তার কাছে মুশরিকদের নামে হাতেবের একটি পত্র আছে। যেভাবে হোক তার নিকট থেকে এ পত্রখানা নিয়ে এসো। সে যদি পত্রখানা দিয়ে দেয় তাহলে তাকে ছেড়ে দেবে। আর যদি না দেয় তাহলে তাকে হত্যা করবে। তাঁরা ঐ স্থানে পৌছে মহিলাকে দেখতে পেলেন। তাঁরা তার কাছে পত্রখানা চাইলেন। কিন্তু সে বলল: আমার কাছে কোন পত্র নেই। তাঁরা তার দেহ তল্লাশী করলেন। কিন্তু কোন পত্র পাওয়া গেল না।

অবশেষে তাদের পীড়াপীড়ে সে তার চুলের খোপার ভেতর থেকে পত্রখানা বের করে দেয়। আর তাঁরা তা নিয়ে নবী করীম ﷺ দরবারে হাজির হলেন। পত্র খুলে পড়া হলো। দেখা গেল তাতে কুরাইশদের অবগত করানো হয়েছে যে, রাসূলুল্লাহ ﷺ তোমাদের বিরুদ্ধে আক্রমণের প্রস্তুতি নিচ্ছেন। (বিভিন্ন বর্ণনায় পত্রের ভাষা ভিন্ন ভিন্ন বর্ণিত হয়েছে কিন্তু বিষয়বস্তু ছিল এটিই) নবী করীম ﷺ হাতেবকে জিজ্ঞেস করলেন : তুমি একি করেছো? তিনি বললেন : আপনি আমার ব্যাপারে দ্রুত সিদ্ধান্ত নেবেন না। আমি যা করেছি তা এ জন্য করি নাই যে, আমি কাফের বা মুরতাদ হয়ে গিয়েছি এবং ইসলামকে পরিত্যাগ করে এখন কুফরকে ভালোভাসতে শুরু করেছি। প্রকৃত ব্যাপারে হলো, আমার আপনজনেরা সব মক্কায় অবস্থান করছে। আমি কুরাইশ গোত্রের লোক নই; বরং কুরাইশদের কারো কারো পৃষ্ঠপোষকতা ও ছত্রছায়ায় আমি সেখানে বসতিস্থাপন করেছিলাম।

অন্য যেসব মুহাজিরের পরিবার-পরিজন মক্কায় অবস্থান করছে তাদের গোত্র তাদের রক্ষা করবে। কিন্তু আমার পরিবার-পরিজনকে রক্ষা করার মত কেউই সেখানে নেই। তাই আমি এই পত্র লিখেছিলাম। আমি মনে করেছিলাম, এটা হবে কুরাইশদের প্রতি আমার একটা অনুগ্রহ। এই অনুগ্রহের কথা মনে করে তারা আমার সন্তানদের ওপর নির্যাতন চালাবে না। (হাতেবের পুত্র আব্দুর রহমান বর্ণনা করেছেন যে, ঐ সময় হাতেবের সন্তান-সন্ততি ও ভাই মক্কায় অবস্থান করছিল। তাছাড়া হাতেবের নিজের একটি বর্ণনা থেকে জানা যায় সেসময় তাঁর মাও সেখানে ছিল।) হাতেবের এই বক্তব্য শুনে রাসূলুল্লাহ উপস্থিত সবাইকে বললেন قَدْ صَدَقَكُمْ হাতেব তোমাদের কাছে সত্য কথাই বলেছে। অর্থাৎ এটিই তার এ কাজের মূল কারণ। ইসলামকে পরিত্যাগ বা কুফরকে সহযোগিতা করার মানসিকতা এর চালিকাশক্তি নয়। ওমর বলে উঠে : হে আল্লাহর রাসূল, আমাকে অনুমতি দিন এই মুনাফিকের শিরচ্ছেদ করি। সে আল্লাহ, তাঁর রাসূল এবং মুসলমানদের সাথে বিশ্বাসঘাতকতা করেছে।

নবী করীম ﷺ বললেন, এ ব্যক্তি তো বদর যুদ্ধে অংশগ্রহণ করেছিল। তোমরা তো জানো না, হয়তো আল্লাহ তায়ালা বদর যুদ্ধে অংশ গ্রহণকারীদের বিষয় বিবেচনা করে বলে দিয়েছেন : তোমরা যাই কারো না কেন আল্লাহ তোমাদের মাফ করে দিয়েছেন। (শেষ বাক্যাংশটির ভাষা বিভিন্ন রেওয়ায়াতে বিভিন্নভাবে বর্ণিত হয়েছে। কোনটাতে আছে قَدْ غَفَرْتُ لَكُمْ 'আমি তোমাদের ক্ষমা করে দিয়েছি।' কোনটাতে আছে اِنِّىْ غَافِرٌ لَّكُمْ 'আমি তোমাদের মাফ করে দেব।' আবার কোনটাতে আছে سَاَغْفِرُ لَّكُمْ 'আমি অচিরেই তোমাদের মাফ করে দেব'। একথা শুনে ওমর (রা) কেঁদে ফেললেন এবং বললেন : আল্লাহ এবং তাঁর রাসূলই সর্বাধিক জানেন।

এ হলো বুখারী, মুসলিম, আহমাদ, আবু দাউদ, তিরমিযী , নাসায়ী, ইবনে জারীর, তাবারী, ইবনে হিশাম, ইবনে হিব্বান এবং ইবনে আবী হাতেম কর্তৃক সহীহ সনদে বর্ণিত বহু সংখ্যক হাদীসের সার সংক্ষেপে। এসব বর্ণনায় মধ্যে যে বর্ণনাটি আলীর নিজের মুখ থেকে তাঁর সেক্রেটারী উবায়দুল্লাহ ইবনে আবু রাফে শুনেছেন এবং তার নিকট থেকে আলী (রা) পৌত্র হাসান ইবনে মুহাম্মদ ইবনে হানফীয়া শুনে পরবর্তী রাবীদের কাছে পৌঁছিয়েছেন সেটিই সর্বাধিক নির্ভরযোগ্য। এসব বর্ণনার কোনটিতেই স্পষ্ট করে একথা বলা হয়নি যে, হাতেবের এই ওজর শোনার পর তাকে মাফ করে দেয়া হয়েছিল। আবার কোন সূত্র থেকে একথাও জানা যায় না যে, তাঁকে কোন শাস্তি দেয়া হয়েছিল। তাই আলেমগণ ধরে নিয়েছেন হাতেবের ওজর গ্রহণ করে তাকে ছেড়ে দেয়া হয়েছিল।

## ১৭. রাসূল ﷺ-এর নিকট কৃতদাসীর ইন্টারভিউ

আবু হুরায়রা (রা) থেকে বর্ণিত আছে, এক ব্যক্তি রাসূল ﷺ-এর নিকট এসে বলল : একজন ঈমানদার দাসকে মুক্ত করা আমার জন্য ওয়াজিব হয়ে গিয়েছে। আমি কি এই দাসীটিকে মুক্ত করতে পারি? নবী ﷺ দাসীটিকে জিজ্ঞেস করলেন : আল্লাহ কোথায়? সে আংগুল দিয়ে আসমানের দিকে ইশারা করে দেখাল। নবী ﷺ আবার জিজ্ঞেস করলেন : আমি কে? সে প্রথমে নবী ﷺ-এর দিকে এবং পরে আসমানের দিকে ইশারা করল। এভাবে তার উদ্দেশ্য বুঝা যাচ্ছিল যে, নবী ﷺ আল্লাহর পক্ষ থেকে এসেছেন। তখন নবী ﷺ বললেন : একে মুক্ত করে দাও, এ ঈমানদার। (মুয়াত্তা, মুসলিম ও নাসায়ী হাদীসগ্রন্থেও অনুরূপ ঘটনা বর্ণিত হয়েছে)

উমর (রা) খাওলা বিনতে সা'লাবা সম্পর্কে একবার বলেন যে, তিনি এমন এক মহিলা যার আবেদন সাত আসমানের ওপর থেকে কবুল করা হয়েছে। (সূরা মুজাদালার তাফসীরে ২নং টীকায় আমরা এর বিস্তারিত ব্যাখ্যা পেশ করেছি।) এসব কথা থেকে স্পষ্ট হয়ে ওঠে যে, মানুষ যখন আল্লাহ সম্পর্কে চিন্তা করে তখন স্বভাবতই তার মন নিচে মাটির দিকে যায় না; বরং ওপরে আসমানের দিকে যায়। এদিকে লক্ষ রেখেই এখানে আল্লাহ তা'আলা সম্পর্কে مَنْ فِى السَّمَاءِ। (যিনি আসমানে আছেন) কথাটি বলা হয়েছে। তাই এ ক্ষেত্রে এরূপ সন্দেহ পোষণ করার কোনো অবকাশ নেই যে, কুরআন আল্লাহ তা'আলাকে আসমানে অবস্থানকারী বলে ঘোষণা করছে। কি করে এ ধারণা সৃষ্টি হতে পারে? এ সূরা মূলকেরই শুরুতে বলা হয়েছে, اَلَّذِىْ خَلَقَ سَبْعَ سَمٰوٰتٍ طِبَاقًا (তিনি স্তরে স্তরে সাজিয়ে সাতটি আসমান সৃষ্টি করেছেন) সূরা আল বাকারায় বলা হয়েছে, فَاَيْنَمَا تُوَلُّوْا فَثَمَّ وَجْهُ اللّٰهِ "তোমরা যেদিকেই মুখ ফিরাও না কেন সেটিই আল্লাহর দিক"।

## ১৮. রাসূল ﷺ-এর সান্ত্বনা

খাব্বাব (রা) বলেন, একদিন নবী ﷺ কা'বার ছায়ায় বসেছিলেন। আমি তাঁর কাছে গিয়ে বললাম, "হে আল্লাহর রাসূল! এখন তো জুলুমের সীমা ছড়িয়ে গেছে, আপনি আল্লাহর কাছে দোয়া করেন না?" একথা শুনে তাঁর পবিত্র চেহারা লাল হয়ে গেলো। তিনি বললেন, তোমাদের পূর্ববর্তী মু'মিনদের ওপর এর চেয়ে বেশী জুলুম নিপীড়ন হয়েছে। তাদের হাড়ের ওপর লোহার চিরুনী চালানো হতো। তাদেরকে মাথার ওপর করাত রেখে চিরে ফেলা হতো। তারপরও তারা নিজেদের দীন ত্যাগ করতো না। নিশ্চিতভাবে জেনে রাখো, আল্লাহ এ কাজটি

সম্পন্ন করে ছাড়বেন, এমনকি এমন এক সময় আসবে যখন এক ব্যক্তি সান'আ থেকে হাদারামাউত পর্যন্ত নিশ্চিন্তে সফর করবে এবং তার আল্লাহ ছাড়া আর কারোর ভয় থাকবে না। কিন্তু তোমরা তাড়াহুড়া করছো।" (বুখারী)

এ অবস্থায় যখন সহ্যের সীমা ছাড়িয়ে গেলো তখন ৪৫ হস্তী বর্ষে (৫ নববী সন) নবী ﷺ তাঁর সাহাবীদের বললেন :

لَوْ خَرَجْتُمْ إِلَى أَرْضِ الْحَبْشَةِ فَإِنَّ بِهَا مَلِكًا لاَ يُظْلَمُ عِنْدَهُ أَحَدٌ وَهِىَ أَرْضُ صِدْقٍ حَتّٰى يَجْعَلَ اللّٰهُ لَكُمْ فَرَجًا مِمَّا أَنْتُمْ فِيْهِ -

"তোমরা হাবশায় চলে গেলে ভালো হয়। সেখানে এমন একজন বাদশাহ আছেন যার রাজ্যে কারো প্রতি জুলুম হয় না। সেটি কল্যাণের দেশ। যতদিন পর্যন্ত না আল্লাহ তোমাদের এ বিপদ দূর করে দেন ততদিন তোমরা সেখানে অবস্থান করবে।"

নবী ﷺ-এর এ বক্তব্যের পর প্রথমে এগারো জন পুরুষ ও চারজন মহিলা হাবশার পথে রওয়ানা হন। কুরাইশের লোকেরা সমুদ্র উপকূল পর্যন্ত তাদের ধাওয়া করে। কিন্তু সৌভাগ্যক্রমে শু'আইবা বন্দরে তাঁরা যথাসময়ে হাবশায় যাওয়ার নৌকা পেয়ে যান। এভাবে তারা গ্রেফতারীর হাত থেকে রক্ষা পান। তারপরত কয়েক মাস পরে আরো কিছু লোক হিজরত করেন। এভাবে ৮৩ জন পুরুষ, ১১ জন মহিলা ও ৭ জন অ-কুরাইশী মুসলমান হাবশায় একত্র হয়ে যায়। এ সময় মক্কায় নবী ﷺ-এর সাথে মাত্র ৪০ জন মুসলমান ছিলেন।

## ১৯. আবু ওয়ালীদের প্রশ্ন ও রাসূল ﷺ-এর ঐতিহাসিক জবাব

একবার উতবা ইবনে আবী রাবীআহ (আবু সুফিয়ানের শ্বশুর এবং কলিজা খাদক হিন্দার বাপ) কুরাইশ সরদারদেরকে বললো, যদি আপনারা পছন্দ করেন তাহলে আমি গিয়ে মুহাম্মদের সাথে সাক্ষাত করি এবং তাকে বুঝাবার চেষ্টা করি। এটা ছিল হামযা (রা)-এর ইসলাম গ্রহণের পরবর্তীকালের ঘটনা। তখন নবী করীমের ﷺ সাহাবীগণের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছিল এবং এ অবস্থা দেখে কুরাইশ সরদাররা বড়ই উদ্বিগ্ন হয়ে পড়ছিল। লোকেরা বললো, হে আবুল ওলীদ! তোমার প্রতি আমাদের পূর্ণ আস্থা আছে। তুমি অবশ্যিই গিয়ে তার সাথে কথা বলো। সে নবী করীম ﷺ-এর কাছে গিয়ে বললো, "হে ভাতিজা! আমাদের এখানে তোমার যে মর্যাদা ছিল তা তুমি নিজেই জানো এবং বংশের দিক দিয়েও তুমি একটি সম্ভ্রান্ত পরিবারের সন্তান। তুমি নিজের জাতির ওপর একটি বিপদ চাপিয়ে দিয়েছো? তুমি সমাজে বিভেদ সৃষ্টি করেছো।

সমগ্র জাতিকে বোকা ঠাউরেছ তার ধর্ম ও উপাস্যদের দুর্নাম করেছ। মৃত বাপ-দাদাদের সবাইকে তুমি পথভ্রষ্ট ও কাফের বানিয়ে দিয়েছ। হে ভাতিজা! যদি এসব কথা ও কাজের মাধ্যমে দুনিয়ায় নিজের শ্রেষ্ঠত্ব প্রতিষ্ঠিত করাই তোমার উদ্দেশ্য হয়ে থাকে তাহলে এসো আমরা সবাই মিলে তোমাকে এত বিপুল পরিমাণ অর্থ-সম্পদ দিয়ে দেবো যে, তুমি সবচেয়ে বড় ধনী হয়ে যাবে। নেতৃত্ব চাইলে আমরা তোমাকে নেতা মেনে নিচ্ছি। বাদশাহী চাইলে তোমাকে বাদশাহ বানিয়ে দিচ্ছি। আর যদি তোমার কোন রোগ হয়ে থাকে যে কারণে সত্যিই তুমি শয়নে-জাগরণে কিছু দেখতে পাচ্ছ, তাহলে আমরা সবাই মিলে শ্রেষ্ঠ চিকিৎসকের সহায়তায় তোমার রোগ নিরাময় করব।" এসব কথা সে বলতে থাকলো এবং নবী ﷺ নীরবে সব শুনতে থাকলেন। যখন সে যথেষ্ট বলে ফেলেছে তখন নবী করীম ﷺ বললেন, "আবুল ওলীদ! আপনি যা কিছু বলতে চান সব বলে শেষ করেছেন, নাকি এখনো কিছু বলার বাকি আছে?" সে বললো, হাঁ আমার বক্তব্য শেষ।

তখন তিনি বললেন, আচ্ছা, তাহলে এখন আপনি আমার কতা শুনুন–

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ، حٰمٓ تَنْزِيْلٌ مِّنَ الرَّحْمٰنِ الرَّحِيْمِ -

এরপর কিছুক্ষণ পর্যন্ত তিনি একনাগাড়ে সূরা হা-মীম আস্-সাজদা তেলাওয়াত করতে থাকলেন এবং উত্‌বা পেছনে মাটির ওপর হাত ঠেকিয়ে দিয়ে মনোযোগ সহকারে শুনতে থাকলো। আটত্রিশ আয়াতে পৌঁছে তিনি সিজদা করলেন এবং তারপর মাথা উঠিয়ে উত্‌বাকে বললেন, "হে আবুল ওলীদ! আমার যা কিছু বলার ছিল তা আপনি শুনে নিয়েছেন, এখন আপনার যা করার আপনি করবেন।"

উতবা এখান থেকে উঠে কুরাইশ সরদারদের কাছে ফিরে যেতে লাগলো। লোকেরা তাকে দূর থেকে আসতে দেখে বললো, "আল্লাহর কসম, আবুল ওলীদের চেহারা পালটে গেছে। যে চেহারা নিয়ে সে এখান থেকে গিয়েছিল এটা সে চেহারা নয়। তার ফিরে আসার সাথে সাথেই লোকেরা প্রশ্ন করলো, "বলো, হে আবুল ওলীদ! তুমি কি করে এলে?" সে বললো, "আল্লাহর কসম, আজ আমি এমন কালাম শুনেছি যা এর আগে কখনো শুনিনি। আল্লাহর কসম, এ কবিতা নয়, যাদুও নয়, গণৎকারের ভবিষ্যদ্বাণীও নয়। হে কুরাইশ জনতা! আমার কথা মেনে নাও এবং এ ব্যক্তিকে এর অবস্থার ওপর ছেড়ে দাও। এর যেসব কথা আমি শুনেছি তা একদিন স্বরূপে প্রকাশিত হবেই।

যদি আরবরা তার ওপর বিজয়ী হয় তাহলে তোমাদের ভাইয়ের রক্তপাতের দায় থেকে তোমরা মুক্ত থাকবে, অন্যেরা তার দায়ভার বহন করবে। আর যদি সে

Contents



আরবদের ওপর বিজয়ী হয় তাহলে তার শাসন কর্তৃত্ব হবে তোমাদেরই শাসন কর্তৃত্ব এবং তার সম্মান তোমাদেরই সম্মানে রূপান্তরিত হবে।" লোকেরা বললো, "আল্লাহর কসম, হে আবুল ওলীদ! তুমিও তার যাদুতে আক্রান্ত হয়েছো।" সে বললো, "এটা আমার ব্যক্তিগত মত। এখন তোমরা নিজেরাই তোমাদের সিদ্ধান্ত নেবে।

এ ছিল ব্যক্তিত্ব, চরিত্র ও কর্মকাণ্ডের প্রভাব। আবার অন্যদিকে ছিল কালাম ও বাণীর প্রভাব, যাকে তারা যাদু মনে করতো এবং অজ্ঞ ও অনভিজ্ঞ লোকদেরকে এ বলে ভয় দেখাতো যে, এ লোকটির কাছে যেয়ো না, কাছে গেলেই তোমাদেরকে যাদু করে দেবে।

## ২০. রাসূল ﷺ যে সাহাবীকে তাঁর সামনে আসতে নিষেধ করেছিলেন

রাসূল ﷺ-এর সবচেয়ে হৃদয় বিদারক ও মর্মান্তিক ঘটনা হলো চাচা হামযা (রা) শাহাদাতের ঘটনা। তিনি হামযা (রা)-এর শাহাদাতে যতটুকু ব্যথিত হয়েছিলেন অন্য কোনো ক্ষেত্রে ততটুকু ব্যথিত হননি। এমনকি তিনি ওহুদ যুদ্ধে তার চাচার হত্যা ও তার দেহ বিকৃতির কারণে প্রতিশোধ গ্রহণের জন্য আল্লাহর নামে কসম করে বলেছিলেন। আমি একজন মুসলমানের হত্যার পরিবর্তে ৭০ জন কাফেরকে হত্যা করব।

যা পবিত্র কুরআনে রাসূল ﷺ-এর কসমের ব্যাপারে আয়াত নাযিল হলো–

وَإِنْ عَاقَبْتُمْ فَعَاقِبُوا بِمِثْلِ مَا عُوقِبْتُمْ بِهِ ط وَلَئِنْ صَبَرْتُمْ لَهُوَ خَيْرٌ لِّلصّٰبِرِيْنَ ـ

যদি তোমরা প্রতিশোধ গ্রহণ কর, তবে ঠিক ততখানি প্রতিশোধ গ্রহণ করবে যতখানি অন্যায় তোমাদের প্রতি করা হয়েছে; তবে তোমরা ধৈর্যধারণ করলে ধৈর্যশীলদের জন্যে ওটাও তো উত্তম। (সূরা নাহ্ল : আয়াত-১২৬)

ফলে এ আয়াত নাযিল হওয়ায় রাসূল ﷺ তাঁর কসম ভঙ্গ করে কাফরা আদায় করেন।

যখন মক্কা বিজয়ের দিন হামযা (রা)-এর ঘাতক ওয়াহসী রাসূল ﷺ-এর দরবারে এসে প্রাণ ভিক্ষা চেয়ে ইসলাম ধর্মে দিক্ষীত হলেন। তখন রাসূল ﷺ তার নিকট চাচা হামযার শাহাদতের ঘটনা শুনতে চাইলেন। ওয়াহসী ঘটনা বর্ণনা করতে থাকেন যে, সে কিভাবে তার চাচাকে হত্যা করেছিল এবং তাঁর লাশ বিকৃত করেছিল। আর এদিকে রাসূল ﷺ তার থেকে ঘটনা শুনতে শুনতে তাঁর চক্ষুযোগল থেকে অশ্রু ঝরতে থাকে।

অবশেষে রাসূল ﷺ ওয়াহসীকে বললেন হে ওয়াহসী আজকের পর থেকে তুমি আমার সামনে আর আসবে না। কারণ তোমাকে দেখলে চাচা হামযা শাহাদতের স্মৃতি আমার হৃদয়ে ভেসে উঠে।

পরবর্তীতে ওয়াহসী কুখ্যাত মিথ্যা নবুয়তের দাবীদার মুসাইলামাতুল কাজ্জাবকে হত্যা করে বললেন আমি নবীজী ﷺ-এর চাচার মতো বিখ্যাত সাহাবীর কাফফারা হিসেবে ইসলামের চিরশত্রু মুসাইলামাতুল কাজ্জাবকে হত্যা করেছি।

## ২১. মহিলাদের শাস্তির দৃশ্য দেখে নবীজী ﷺ-এর কান্না

আলী (রা) বলেন, একদা আমি এবং ফাতিমা (রা) হুযূরের ﷺ সমীপে যেয়ে তাঁকে ক্রন্দনরত পেলাম। আমরা তাঁর কান্নার কারণ জিজ্ঞাসা করলে তিনি বললেন, মে'রাজ রজনীতে আমি মহিলাদেরকে কঠিন আযাবে নিপতিত দেখেছিলাম। এমন সেই ভয়াবহ দৃশ্য আমার হৃদয়পটে ভেসে উঠায় কান্না আসছে। আলী (রা) বললেন, হযরত! আপনি কী দেখেছিলেন? হুযূর ﷺ বললেন–

১. এক মহিলাকে দেখলাম, তাকে চুলে বেঁধে ঝুলিয়ে রাখা হয়েছে। আর তার মাথার মগজ টগ্‌টগ্‌ করে উথলাচ্ছিল।
২. আরেক মহিলাকে দেখলাম, জিহ্বায় বেঁধে ঝুলিয়া রাখা হয়েছে। আর তার হাত দু'টো পশ্চাতমুখী হয়ে ঝুলছে।
৩. অন্য এক মহিলাকে স্বীয় স্তনে বেঁধে ঝুলিয়ে রাখা হয়েছে। আর তার গলার মধ্যে যাক্কুমের রস টপকে টপকে পড়ছে।
৪. আরেক মহিলাকে চার হাত–পাত একত্রে বেঁধে ঝুলিয়া রাখা হয়েছে। আর সাপ-বিচ্ছু তাকে দংশন করছে।
৫. এক মহিলাকে দেখলাম, নিজের শরীর নিজেই কামড়ে কামড়ে খাচ্ছে। আর তার নিচে রয়েছে প্রজ্বলিত আগুন।
৬. এক মহিলাকে দেখলাম, তার শরীর আগুনের কাঁচি দিয়ে কর্তন করা হচ্ছে।
৭. এক কৃষ্ণ চেহারা বিশিষ্ট মহিলা নাড়ি-ভূঁড়ি ভক্ষণ করছিল।
৮. আগুনের সিন্দুকে আবদ্ধ বোবা, অন্ধ এবং বধির এক মহিলার মাথা থেকে মগজ নির্গত হচ্ছিল। তার দুর্গন্ধ শ্বেত ও কুষ্ঠ রোগীর চেয়েও মারাত্মক কষ্টদায়ক ছিল।
৯. শূকরের ন্যায় মাথা এবং গাধার ন্যায় শরীর বিশিষ্ট এক মহিলার উপর হাজার প্রকারের শাস্তি চলছিল।
১০. এক মহিলার আকৃতি ছিল কুকুরের ন্যায়। সাপ এবং বিচ্ছু তার লজ্জাস্থান ও মুখ দিয়ে প্রবেশ করে পিছনের রাস্তা দিয়ে বেরিয়ে যাচ্ছিল। আর ফেরেশতাগণ তাকে অগ্নিগুর্জ দ্বারা প্রহার করছিল।

একথা শ্রবণে ফাতিমা (রা) বললেন, আব্বাজান! হে আমার নয়নের শীতলতা! ঐ মহিলারা কি আমল করেছিল? নবীজী ﷺ বললেন, হে ফাতিমা! প্রথমোক্ত মহিলা পরপরুষ থেকে নিজের মাথার চুল আবৃত রাখত না।

দ্বিতীয় মহিলা স্বামীর সাথে দুর্ব্যবহার করত। আর যে মহিলাই অশ্লীল কথার মাধ্যমে স্বামীকে কষ্ট দিবে, আল্লাহ্ তায়ালা কেয়ামতের দিন তার জিহ্বাকে সত্তর হাত প্রলম্বিত করে ঘাড়ের পিছনে বেঁধে দিবেন।

তৃতীয় মহিলা স্বামীর অনুমতি ব্যতীরেকে অন্যের বাচ্চাদেরকে দুধ পান করাত।
চতুর্থ মহিলা স্বামীর অনুমতি ছাড়া ঘরের বাইরে যেত এবং হায়েয ও নিফাসের (তা বন্ধ হলে) গোসল করত না।

পঞ্চম মহিলা পরপুরুষকে দেখানোর জন্য সাজসজ্জা গ্রহণ করত এবং গীবত করত।
ষষ্ঠ মহিলা নিজের রূপ লাবণ্য এবং শরীরের অঙ্গ-প্রত্যঙ্গ প্রদর্শন করে বেড়াত।
সপ্তম মহিলা সামর্থ থাকা সত্ত্বেও অযূ-গোসল করত না এবং নামায আদায় করত না।
অষ্টম মহিলা মিথ্যাচারিণী ছিল এবং কূটনামি করে বেড়াত।

নবম মহিলা আপন স্বামীর প্রতি বিদ্বেষ পোষণ করত। (দুররাতুন্নাসিহীন : ১/১২২)

## ২২. দিহয়াতুল কালবী (রা)-এর ঘটনায় নবীজীর ﷺ কান্না

আবু বকর সিদ্দীক (রা) বলেন, দিহয়াতুল কালবী (রা) আরবের এক সরদার ছিলেন। নবীজী তাঁর ইসলাম গ্রহণের আকাঙ্ক্ষা পোষণ করতেন। কারণ তাঁর অধীনে ছিল সাতশত পরিবার। নবীজী ﷺ তাঁর জন্য বিশেষ দু'আ করতেন। হে আল্লাহ! তুমি দিহয়াকে ইসলাম গ্রহণে বন্য কর। যখন দিহয়াতুল কালবী ইসলাম গ্রহণের ইচ্ছা করলেন, তখন আল্লাহ তায়ালা অহীর মাধ্যমে নবীজীকে ﷺ জানিয়ে দিলেন– আমি দিহয়ার হৃদয়কে ইমানী নূরে নূরান্বিত করে দিয়েছি। সে অচিরেই আপনার শরণাপন্ন হবে।

দিহয়া যখন মসজিদে প্রবেশ করলেন, তখন রাসূলুল্লাহ ﷺ নিজের গায়ের চাঁদর খুলে বিছিয়ে দিয়ে তাঁকে বসতে ইশারা করলেন। নবীজীর ﷺ-এর পক্ষ থেকে এত সম্মান প্রদর্শন দেখে দিহয়া অতি আনন্দে কেঁদে ফেললেন, এবং চাঁদর উঠিয়ে তাতে চুমু খেয়ে স্বীয় চোখের উপর রাখলেন। অতঃপর তিনি বললেন- হযরত! আমাকে ইসলাম গ্রহণের শর্তাবলী বলে দিন। নবীজী ﷺ বললেন–

لَا اِلٰـهَ اِلَّا اللّٰـهُ مُحَـمَّدٌ رَّسُوْلُ اللّٰـهِ ـ

এর সাক্ষ্য প্রদানই ইসলাম গ্রহণের শর্ত। একথা শুনে দিহ্য়া কেঁদে ফেললেন। নবীজী ﷺ জিজ্ঞাসা করলেন, দিহয়া! তোমার এবারের কান্না কি ইসলাম গ্রহণের আনন্দে না অন্য কোন কারণে? তিনি উত্তর করলেন, আমি জঘন্য জঘন্য অন্যায়

করেছি, তা কি ক্ষমা হবে? যদি আল্লাহ্ চান, তাহলে আমি আমার সমুদয় সম্পত্তি আল্লাহ্ রাস্তায় দিয়ে দিব। নবীজী ﷺ জানতে চাইলেন, কী সেই অন্যায়? দিহয়া বললেন, আমি ছিলাম গোত্রপতি। তাই আমি পছন্দ করতাম না যে, লোকেরা বলবে, অমুকের ছেলে দিহ্ইয়ার জামাতা। এজন্য আমি আমার সত্তরজন কন্যাকে হত্যা করেছি। একথা শুনে নবীজী ﷺ হতবাক হয়ে গেলেন। জিবরাঈল (আ) এসে বললেন– হেআল্লাহর নবী! আল্লাহ তায়ালা দিহয়াকে একথা জানিয়ে দিতে বলেছেন– আমি (আল্লাহ) যদি ইসলাম গ্রহণের কারণে তোমার অতীত জীবনের ষাট বছরের কুফরীর গুনাহ্ মা'ফ করতে পারি, তবে তোমার সত্তর কন্যা হত্যার অপরাধ কেন মা'ফ করব না? এতদশ্রবণে নবীজী ﷺ এবং তাঁর সাথীরা কেঁদে ফেললেন।

অতঃপর নবীজী ﷺ বললেন প্রভু হে! দিহয়া একবার কালিমা বলার দ্বারা তুমি যদি মা'ফ করে দিতে পার এবং অতীত জীবনে ঘটে যাওয়া তাঁর জঘন্য পাপগুলো মোচন করতে পার, তবে অন্যান্য মু'মিন বান্দাকে কেন মা'ফ করবে না? অথচ তারা জীবনভর এই কালিমা পাঠ করতে থাকে। (দুররাতুন্নাসিহীন : ২/১৪)

## ২৩. চাচা আবূ তালিব (রা)-এর মৃত্যুতে নবীজীর ﷺ কান্না

আলী (রা) বর্ণনা করে বলেন, আমি হুযূরকে ﷺ আবু তালিবের মৃত্যুর সংবাদ প্রদান করলে তিনি কাঁদতে লাগলেন। কিছুক্ষণ পর বললেন, যাও! তাকে গোসল দিয়ে কাফন দাফনের ব্যবস্থা কর। আল্লাহ তায়ালা তাকে মাফ করুন, তার-প্রতি রহম করুন। আলী (রা) বলেন, হুযুর ﷺ একাধারে কয়েকদিন যাবৎ চাচা আবু তালিবের রূহের মাগফিরাত কামনা করেছিলেন। এমনকি তিনি এজন্য ঘর থেকেও বের হচ্ছিলেন না।

পরিষেষে আল্লাহপাক আমীনের মাধ্যমে নিম্নোক্ত আয়াত নাযিল করেন।

مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِيْنَ اٰمَنُوْٓا اَنْ يَّسْتَغْفِرُوْا لِلْمُشْرِكِيْنَ۔

অর্থ ঃ এটা নবী ও মু'মিনদের পক্ষে শোভনীয় নয় যে, তারা মুশরিকদের জন্য ক্ষমা প্রার্থনা করবে। (সূরা তাওবা : আয়াত-১১৩)

আমর ইবনুল আস (রা) বলেন, যখন আবু তালিব ইন্তিকাল করেন তখন হুযূর ﷺ তার লাশের দিকে তাকিয়ে বললেন, আল্লাহ তোমাকে ক্ষমা করুন। তোমার প্রতি তাঁর রহমত বর্ষিত হোক। আমি তোমার জন্য মাগফিরাতের দু'আ করতেই থাকব, যাবৎ না আল্লাহর পক্ষ থেকে নিষেধাজ্ঞা আসে। রাসূলের এই কথা শুনে উপস্থিত সকল মুসলিম জনতা নিজেদের হারানো আত্মীয় স্বজনদের জন্য দু'আ শুরু করলে তখন উল্লেখিত আয়াতটি অবতীর্ণ হয়।

## ১. রাসূল ﷺ যে আয়াতটি অধিক ভালোবাসতেন

আবু যার (রা) বর্ণনা করেছেন যে, একদা নবী করীম ﷺ রাতে নামাযে কুরআন তেলাওয়াত করতে করতে যখন এ আয়াতটির কাছে পৌঁছলেন–

اِنْ تُعَذِّبْهُمْ فَاِنَّهُمْ عِبَادُكَ وَاِنْ تَغْفِرْ لَهُمْ فَاِنَّكَ اَنْتَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ـ

"তুমি যদি তাদের শাস্তি দাও, তারা তোমারই বান্দা। আর যদি তুমি তাদের ক্ষমা করে দাও তাহলে তুমি পরাক্রমশালী ও বিজ্ঞ) তখন তিনি বার বার এ আয়াতটিই পড়তে থাকলেন এবং এভাবে ভোর হয়ে গেল।"

[(সূরা মায়েদা : আয়াত-১১৮); মুসনাদে আহমাদ, বুখারী]

## ২. আল্লাহর রাসূল ﷺ ৪টি যিকির ভালোবাসতেন

রাসূল ﷺ বলেন, এজন্য নিশ্চয় আমি বলে থাকি।

سُبْحَانَ اللّٰهِ ـ وَالْحَمْدُ لِلّٰهِ ـ وَلاَ اِلٰهَ اِلاَّ اللّٰهُ ـ اَللّٰهُ اَكْبَرُ ـ

'আল্লাহ পবিত্রময় এবং সমস্ত প্রশংসা আল্লাহর জন্য। আল্লাহ ব্যতীত কোনো ইলাহ নেই। আর আল্লাহ মহান।

যখন থেকে সূর্য উদয় হয় তখন থেকে এর যিকির করা আমার নিকট অধিক প্রিয়। (তাফসীর ইবনে কাসীর খণ্ড ১, পৃ: ২৪)

যখন সূর্য উদিত হয় তখন আল্লাহর রাসূল ﷺ এর নিকট আল্লাহর গুণগান, প্রশংসা এবং তার বড়ত্বের যিকির প্রিয়। এ জন্য এ চারটি যিকির আল্লাহর নিকট অধিক প্রিয়।

রাসূলুল্লাহ ﷺ বলেন, অবশ্যই আল্লাহর নিকট চারটি বাক্য অধিক প্রিয়–

سُبْحَانَ اللّٰهِ ـ وَالْحَمْدُ لِلّٰهِ ـ وَلاَ اِلٰهَ اِلاَّ اللّٰهُ ـ اَللّٰهُ اَكْبَرُ ـ

পবিত্রতম আল্লাহ। আল্লাহর জন্য সকল প্রশংসা আর আল্লাহ ছাড়া কোনো ইলাহ নেই। আল্লাহ মহান।"

যে কোনো একটি শুরু করাতে তোমাকে কোনো ক্ষতি করতে পারবে না।

(মুসলিম কিতাবুল অধ্যায়)

## سُبْحَانَ اللّٰهِ : সুবহানাল্লাহ যিকর

আল্লাহ তা'আলা পবিত্র এবং দোষমুক্ত। অতঃপর গুণাগুণ শামিল হয় পবিত্রতা। আর তিনি সকল দোষ ও খারাপী থেকে মুক্ত অর্থাৎ শিরক, সন্তানাদি, পারিবারিক বিষয়াদি সব কিছু থেকে তিনি মুক্ত, আর যিকির একমাত্র আল্লাহর জন্য, অন্যের জন্য প্রযোজ্য নয়।

## اَلْحَمْدُ لِلّٰهِ : আল হামদুলিল্লাহ যিকর

সমস্ত প্রশংসার অধিকারী একমাত্র আল্লাহ তা'আলার জন্য যাঁর রয়েছে সুন্দর নামসমূহ এবং উচ্চ সিফাতসমূহ। রাসূল ﷺ ইরশাদ করেন, আল্লাহ তা'আলা তাঁর বান্দার ওপর যে নি'আমত দান করেন, অতপর সে (বান্দা) বলে اَلْحَمْدُ لِلّٰهِ সমস্ত প্রশংসা আল্লাহর জন্য। কিন্তু তিনি যা তাকে দান করেন তা উত্তম যা থেকে সে গ্রহণ করে।

আব্দুল্লাহ ইবনে আব্বাস (রা) বলেন, সমস্ত প্রশংসা আল্লাহ তা'আলার জন্য। রাসূল ﷺ ইরশাদ করেন, সর্বশ্রেষ্ঠ দু'আ اَلْحَمْدُ لِلّٰهِ

রাসূল ﷺ আরো বলেন, সবশ্রেষ্ঠ দু'আ, اَلْحَمْدُ لِلّٰهِ অর্থাৎ "সমস্ত প্রশংসা আল্লাহর জন্য।" রাসূল ﷺ বর্ণনা করেন, اَلْحَمْدُ لِلّٰهِ বললে দাঁড়িপাল্লাকে সওয়াবে পরিপূর্ণ করে দেওয়া হয়। سُبْحَانَ اللّٰهِ وَالْحَمْدُ لِلّٰهِ আসমান এবং জমিনের দূরত্ব সওয়াবের দ্বারা পরিপূর্ণ করে দেওয়া হয়। (মুসলিম)

## لاَ اِلٰهَ اِلاَّ اللّٰهُ : লা ইলাহা ইল্লাল্লাহর যিকর

আল্লাহ ব্যতীত কোনো ইলাহ নেই। বাক্যটি একত্ববাদী কথা এবং ইসলামের রুকন থেকে প্রথম রুকন ও উত্তম যিকির। রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেন "সর্বোত্তম যিকির লা, لاَ اِلٰهَ اِلاَّ اللّٰهُ ইলাহা ইল্লাল্লাহ" বলা হয়। কথিত আছে, এ বাক্যে দুটি বিশিষ্টতা আছে, তন্মধ্যে একটি যাতে সমস্ত হরফ মুখের খালিস্থান থেকে উচ্চারিত হয়, তাতে কোনো হরফ শাফাভিয়া নেই, যা দুই ঠোঁটের মধ্যখান থেকে উচ্চারিত হয়, যেমন مِيْمٌ، اَلْفَاءُ، اَلْبَاءُ এখানে

ইশারা-হলো- যা কোনো ঠোঁট থেকে উচ্চারিত হয় না, কালব (অন্তর) থেকে উচ্চারিত হয়।

দ্বিতীয় হল এতে কোন নুক্‌তা বিশিষ্ট হরফ নেই; বরং তা নুকতা থেকে মুক্ত। এর অর্থ হল আল্লাহ্ ব্যতীত আর কোনো ইলাহ নেই।

আর সেটা হ্যাঁ বা না বোধক। না বোধক- لَا إِلٰهَ আল্লাহ্ ব্যতীত আর কোনো ইলাহ নেই। হ্যাঁ বোধক, যে আল্লাহর জন্য রয়েছে সম্মান ও মর্যাদা। একমাত্র আল্লাহ্ তা'আলার ইবাদত ছাড়া আর কারো ইবাদত করা যাবে না, তাঁর ইবাদত করাই আমাদের জন্য অবশ্য কর্তব্য।

এ জন্য জিহ্বা দ্বারা উচ্চারণ করা হয়, আসলে এ পবিত্র বাক্যের সাথে সম্পৃক্ত হওয়া। এ পবিত্র বাক্য মুসলমানদের একটি নিদর্শন এবং প্রকাশ্য একটি শিরোনাম। বান্দা তার প্রতিপালকের ইবাদতকে এর দ্বারা বাস্তবায়ন করে থাকে। আর এটা ভয় ও বিনয়ের সাথে আদায় করে। এর দ্বারা বান্দা এবং তার প্রতিপালকের সাথে সম্পর্ক সৃষ্টি হয়।

اَللّٰهُ اَكْبَرُ : আল্লাহু আকবার যিকর

আল্লাহ্ তা'আলা সমস্ত জিনিস থেকে সম্মান মান-মর্যাদা সব দিক থেকে সর্বশ্রেষ্ঠ, সর্বোন্নত, সুমহান।

রাসূলুল্লাহ্ ﷺ যখন সালাতে প্রবেশ করতেন, তিনি বলতেন اَللّٰهُ اَكْبَرُ (আল্লাহ্ সুমহান)

ওমর (রা) বলেন, বান্দার আল্লাহু আকবার বলা দুনিয়া এবং দুনিয়াতে যা কিছু আছে তা থেকে সর্বোত্তম।

## ৩. ব্যাপক অর্থবোধক দু'আ করতে ভালোবাসতেন

আয়েশা (রা) হতে বর্ণিত। তিনি বলেছেন–

كَانَ رَسُوْلُ اللّٰهِ ﷺ يَسْتَحِبُّ الْجَوَامِعَ مِنَ الدُّعَاءِ وَيَدَعُ مَا سِوٰى ذٰلِكَ -

"রাসূল ﷺ ব্যাপক অর্থবোধক দু'আ করতে পছন্দ করতেন এবং অন্যান্য দোয়া গুলো (অর্থহীন) দু'আ ছেড়ে দিতেন।"

রাসূল ﷺ ব্যাপকার্থবোধক দুআ পছন্দ করতেন। আর তা হলো এমন দুআ যার মাঝে দুনিয়া ও আখিরাতের কল্যাণ পাওয়া যায়। এগুলো অল্প শব্দের ব্যাপকার্থবোধক দু'আ। যেমন আল্লাহ তা'আলার বাণী–

رَبَّنَا اٰتِنَا فِى الدُّنْيَا حَسَنَةً وَّفِى الْاٰخِرَةِ حَسَنَةً وَّقِنَا عَذَابَ النَّارِ ـ

হে আমাদের প্রভু! আমাদেরকে দুনিয়া ও আখিরাতের কল্যাণ দাও, আর আগুনের শাস্তি থেকে আমাদের মুক্তি দাও।"

যেমন আল্লাহর বাণী–

رَبَّنَا لَا تُزِغْ قُلُوْبَنَا بَعْدَ اِذْ هَدَيْتَنَا وَهَبْ لَنَا مِنْ لَّدُنْكَ رَحْمَةً اِنَّكَ اَنْتَ الْوَهَّابُ ـ

"হে আমাদের প্রতিপালক! আমাদের একবার হিদায়াত দেওয়ার পর আমাদের অন্তর বক্র করে দিও না। আর তোমার পক্ষ থেকে আমাদের রহমত দান কর। নিশ্চয়ই তুমি বড় দানশীল।"

## ৪. রোযাবস্থায় আমলনামা পেশ করতে ভালোবাসতেন

রাসূলুল্লাহ ﷺ বলেন, সোম ও বৃহস্পতিবার মানুষের আমলগুলো আল্লাহর দরবারে পেশ করা হয়, আর আমার আমলগুলো রোযা অবস্থায় আল্লাহর দরবারে পেশ হোক এটা আমি পছন্দ করি। (মুসনাদ তিরমিযী-১৯৬)

উসামা ইবনে যায়েদ (রা) বলেন, আমি রাসূলুল্লাহ ﷺ-কে বললাম, হে আল্লাহর নবী ﷺ! কেন আপনাকে প্রায় মাসে রোযা রাখতে দেখি? আপনি কেন শা'বানের রোযা রাখেন? রাসূলুল্লাহ ﷺ বললেন, এটা এমন মাস যে মাসে মানুষ অলস থাকে রজব ও রমযানের মধ্যে। এটা এমন এক মাস যে মাসে মানুষের আমলসমূহ আল্লাহর নিকট উঠানো হয়। আর আমার আমলনামা রোযা অবস্থায় উঠুক এটা আমি ভালোবাসি।"

নিশ্চয় রাসূলুল্লাহ ﷺ এর আমল রোযা অবস্থায় অর্পণ হোক এটা তিনি ভালোবাসতেন। বরং একথাও আবু ইয়া'লা আয়েশা (রা) থেকে বর্ণনা করেছেন যে, রাসূলুল্লাহ ﷺ বলেছেন, আমি এটা ভালোবাসি যে আমার মৃত্যু আসুক এমতাবস্থায় যে আমি রোযাদার। এ সব হাদিস দ্বারা বুঝা যায়, রোযার সম্মান বহু বড় এবং ফযিলত অনেক বেশি। তার সওয়াব অনেক অনেক বেশি। এমনিভাবে আল্লাহ তা'আলা এ উম্মতের ওপর প্রতি বছর পূর্ণ একমাস রোযা ফরয করেছেন। আল্লাহ তা'আলা বলেন, হে ঈমানদারগণ! তোমাদের ওপর

রোযা ফরয করা হয়েছে, যেরূপ ফরয করা হয়েছিল তোমাদের পূর্ববর্তী লোকদের ওপর। যেন তোমরা পরহেজগারী অর্জন করতে পার। (সূরা বাকারা আয়াত-১৮০)

রাসূলুল্লাহ ﷺ শুধু রমযানের রোযা রাখাতেই সন্তুষ্ট হতেন না; বরং আল্লাহ্‌কে খুশি করার ও তাঁর নৈকট্য অর্জনের জন্য অধিক পরিমাণে নফল রোযা রাখতেন। তাই তার উম্মতের জন্য বেশকিছু দিন রোযা রাখাকে সুন্নত করো দিয়েছেন। যেমন– শাওয়াল মাসে ৬ দিন। যিলহজ্জ মাসের প্রথম ৯ দিন। হজ্জ পালনরত অবস্থায় হাজীগণ ব্যতীত সকলের জন্য আরাফাতের দিন। মহররম মাসের ৯, ১০ অথবা ১০, ১১ তারিখ। আর শাবান মাসের ১৫ তারিখ এবং প্রত্যেক হিজরী মাসের ১৩, ১৪ ও ১৫ তারিখ যাকে (আইয়্যামে বীয) বলা হয়। প্রতি সপ্তাহে সোম ও বৃহস্পতিবার এ দিনগুলোতে রোযা রাখার বিশেষ ফযিলত রয়েছে। আর এগুলোর জন্য নির্ধারিত সওয়াব আল্লাহ নিজেই রেখেছেন।

## ৫. কা'বা মুখী হতে ভালোবাসতেন

বারা ইবনে আযেব (রা) হতে বর্ণিত, তিনি বলেন–

كَانَ رَسُوْلُ اللّٰهِ ﷺ صَلّٰى نَحْوَ بَيْتِ الْمُقَدَّسِ سِتَّةَ عَشَرَ اَوْ سَبْعَةَ عَشَرَ شَهْرًا وَكَانَ رَسُوْلُ اللّٰهِ ﷺ يُحِبُّ اَنْ يُوَجِّهَ اِلَى الْكَعْبَةِ فَاَنْزَلَ اللّٰهُ تَعَالٰى : قَدْ نَرٰى تَقَلُّبَ وَجْهِكَ فِى السَّمَاءِ -

"রাসূলে করীম ﷺ (হিজরতের পর) ১৬/১৭ মাস পর্যন্ত বাইতুল মাকদাসের দিকে মুখ করে সালাত আদায় করেন। কিন্তু তিনি পছন্দ করতেন কা'বার দিকে মুখ করে সালাত পড়তে। এ মর্মে আল্লাহ আয়াত নাযিল করলেন "আসমানের দিকে বার বার আপনার দৃষ্টিপাত আমি লক্ষ্য করছি। সুতরাং তিনি কা'বা মুখী হলেন। ফলে ইহুদীরা বলতে লাগল–

مَا وَلّٰهُمْ عَنْ قِبْلَتِهِمُ الَّتِىْ كَانُوْا عَلَيْهَا ، قُلْ لِّلّٰهِ الْمَشْرِقُ وَالْمَغْرِبُ يَهْدِىْ مَنْ يَّشَاءُ اِلٰى صِرَاطٍ مُّسْتَقِيْمٍ -

"কী কারণে তারা তাদের পূর্বে কিবলা থেকে মুখ ফিরিয়ে নিল? আপনি বলুন, পূর্ব পশ্চিম সবই আল্লাহর, আল্লাহ যাকে ইচ্ছা তাকে সরল সঠিক পথ দেখান।

(সূরা বাকারা : আয়াত-১৪২)

জনৈক আনসারী ব্যক্তি রাসূল ﷺ এর সাথে সালাত পড়লেন, সালাত শেষে নিজ গোত্রের নিকট গিয়ে দেখলেন তারা বাইতুল মুকাদ্দাসের দিকে ফিরে আসরের সালাত আদায় করছে। লোকটি তাদেরকে বললেন, আমি রাসূল ﷺ এর সাথে সালাত পড়েছি এবং আমি দেখেছি তিনি কা'বার দিকে মুখ করে সালাত পড়ছেন। সুতরাং লোকেরা কা'বার দিকে মুখ ফিরিয়ে নিল। (বুখারী-সালাত অধ্যায়)

আব্দুল্লাহ ইবনে আব্বাস (রা) হতে বর্ণিত, তিনি বলেন–

لَمَّا هَاجَرَ النَّبِيُّ ﷺ اِلَى الْمَدِيْنَةِ وَالْيَهُوْدُ اَكْثَرُ اَهْلِهَا يَسْتَقْبِلُوْنَ بَيْتَ الْمُقَدَّسِ اَمَرَهُ اللّٰهُ اَنْ يَسْتَقْبِلَ بَيْتَ الْمُقَدَّسِ فَفَرِحَتِ الْيَهُوْدُ فَاسْتَقْبَلَهَا سَبْعَةَ عَشَرَ شَهْرًا وَكَانَ رَسُوْلُ اللّٰهِ ﷺ يُحِبُّ اَنْ يَسْتَقْبِلَ قِبْلَةَ اِبْرَاهِيْمَ - فَكَانَ يَدْعُوْ وَيَنْظُرُ اِلَى السَّمَاءِ فَنَزَلَتْ -

"নবী করীম ﷺ যখন মদীনায় হিজরত করেন, তখন মদিনার অধিবাসী অধিকাংশই ছিল ইহুদী, যারা বাইতুল মাকদাসকে কিবলা মানত, আল্লাহ তাঁকে বাইতুল মাকদাসকে কেবলা বানানোর নির্দেশ দিলেন, এতে ইহুদীরা খুশী হলো নবী করীম ﷺ ১৭ মাস সেটাকে কিবলা মানলেন। নবী করীম ﷺ ইবরাহীম (আ)-এর কিবলাকে পছন্দ করতেন। তাই তিনি আল্লাহর কাছে এ ব্যাপারে প্রার্থনা করতেন ও আসমানের দিকে তাকিয়ে থাকতেন। অতঃপর আলোচ্য আয়াত নাযিল হলো।

## ৬. এশার সালাত বিলম্বে পড়তে ভালোবাসতেন

عَنْ اَبِىْ بَرْزَةَ الْاَسْلَمِيِّ (رضى) اَنَّ النَّبِيَّ ﷺ كَانَ يَسْتَحِبُّ اَنْ يُؤَخِّرَ الْعِشَاءَ الَّتِىْ تَدْعُوْنَهَا الْعَتَمَةَ -

"আবু বারযা আসলামী থেকে বর্ণিত, নবী করীম ﷺ ইশার সালাত যাকে তোমরা আতামা বলে থাক বিলম্ব করে পড়াকে পছন্দ করতেন। (বাজে-মুসলিম শরাহ)

রাসূলুল্লাহ ﷺ ইশার সালাতকে অর্ধরাত বা রাতের এক-তৃতীয়াংশ পর্যন্ত বিলম্ব করে পড়া পছন্দ করতেন। এ কথাকে আরো সুস্পষ্ট করে দেয় রাসূল ﷺ-এর এ হাদীসটি–

لَوْلَاَ اَنْ اَشُقَّ عَلٰى اُمَّتِىْ لَاَمَرْتُهُمْ اَنْ يُّؤَخِّرَ الْعِشَاءَ اِلٰى ثُلُثِ اللَّيْلِ اَوْنِصْفِهِ ـ

আমি যদি আমার উম্মতের ওপর কষ্ট হবে এটা মনে না করতাম তাহলে অবশ্যই ইশার সালাতকে রাতের অর্ধাংশ বা এক-তৃতীয়াংশ পর্যন্ত বিলম্বে পড়ার আদেশ দিতাম। (বুখারী-বাবু ওয়াকতিস সালাহ)

এক রাতে রাসূলে করীম ﷺ ইশার সালাত রাতের অর্ধেক বা অর্ধেকের নিকটবর্তী সময়ে পড়লেন। অতপর তিনি বলেন, মানুষ সালাত পড়ে এবং ঘুমায়। তোমরা যতক্ষণ সালাতের প্রতীক্ষায় থাকবে ততক্ষণ সালাতের মধ্যে রত থাকার মতই রইলে। (মুসলিম-ইশার সালাত অধ্যায়)

## ৭. যেখানে ওয়াক্ত হত সেখানেই তিনি সালাত পড়তে ভালোবাসতেন

عَنْ اَنَسِ بْنِ مَالِكٍ (رضى) اَنَّ النَّبِىَّ ﷺ كَانَ يُحِبُّ اَنْ يُّصَلِّىَ حَيْثُ اَدْرَكْتَهُ الصَّلَاةَ ـ

আনাস ইবনে মালিক (রা) হতে বর্ণিত, নবী করীম ﷺ যে স্থানে সালাতের সময় হত, সেখানে সালাত পড়ে নিতেই পছন্দ করতেন। (বুখারী-কিতাবুস সালাত)

আল্লাহ তা'আলা নবী করীম ﷺ কে এমন পাঁচটি বিষয় দান করেছেন যা তাঁর পূর্বে কাউকে দেওয়া হয়নি, তাঁর পরেও অন্য কাউকে দেওয়া হবে না। যেহেতু তিনি সর্বশেষ নবী ও রাসূল এবং তিনি রাব্বুল আলামীনের সর্বশেষ নবী গোটা মানব জাতির জন্য। আল্লাহ তাঁকে পৃথিবীবাসীর জন্য রহমত হিসেবে প্রেরণ করেছেন।

এ পাঁচটি বিষয়ের একটি হচ্ছে তিনি তাঁর জন্য পৃথিবীর জমিনকে মসজিদ বানিয়েছেন ও পবিত্র করে দিয়েছেন। সুতরাং যেখানেই সালাতের সময় হত সেখানেই তিনি সালাত পড়ে নিতেন।

তাঁর উম্মতকেও তিনি এ নির্দেশ দিয়েছেন। তিনি বলেন–

جُعِلَتْ لِيَ الْاَرْضُ مَسْجِدًا وَطُهُوْرًا فَاِنَّمَا رَجُلٌ مِنْ اُمَّتِيْ اَدْرَكَتْهُ الصَّلَاةُ فَلْيُصَلِّ -

"জমিনকে আমার জন্য মসজিদ ও পবিত্র করে দেওয়া হয়েছে। অতএব আমার উম্মতের যে কেউ যেখানেই সালাতের ওয়াক্ত পাবে সালাত পড়ে নিবে।

(বুখারী-তায়াম্মুম অধ্যায়)

সুতরাং পৃথিবীর সর্বত্রই সালাতের উপযুক্ত স্থান এবং যে কোনো স্থানকে সালাতের স্থান হিসেবে গ্রহণ করা বৈধ হবে। তবে যে সমস্ত স্থানকে রাসূল ﷺ সালাতের স্থান বানাতে নিষেধ করেছেন সে সব স্থান ব্যতীত। যেমন কবরস্থান ও গোসলখানা। এছাড়া যে সমস্ত স্থানে প্রকাশ্য অপবিত্রতা রয়েছে সেখানেও সালাত পড়া নিষেধ।

## ৮. নিয়মিত নফল সালাত পড়তে ভালোবাসতেন

আয়েশা (রা) বলেন, রাসূল ﷺ-এর নিকট পছন্দনীয় ঐ সালাত যা নিয়মিত পড়া হয় যদিও তা পরিমাণে কম হয়। আর তিনি যখন কোন সালাত আদায় করতেন তা তিনি নিয়মিত আদায় করতেন, বাদ দিতেন না। (বুখারী)

এ সালাত দ্বারা নফল সালাতকে বুঝানো হয়েছে। রাসূল ﷺ যখন কোনো নফল সালাত আদায় করতেন, ঐ সালাতের ওপর অটল থাকতেন এবং নিয়মিতভাবে তা আদায় করে যেতেন। তিনি নিয়মিতভাবে সালাত পড়াকে ভালোবাসতেন যদিও তা সংখ্যায় কম হয়। আয়েশা (রা) একদিন জিজ্ঞাসিত হলেন, "রাসূল ﷺ-এর নিকট কোন আমল বেশি প্রিয় ছিল? তিনি বলেন, خَيْرُ الْاَعْمَالِ اَدْوَمُهَا وَاِنْ قَلَّ "নিয়মিতভাবে যে আমল করা হয় তাই।" তিনি বলেন, নবীজী যখন কোনো আমল করতেন, তার ওপর সর্বদা অবিচল থাকতেন। তিনি আরো বলেন, তাঁর আমল ছিল নিয়মিত। (বুখারী ও মুসলিম)

পছন্দনীয় বিষয় হচ্ছে মুসলমান বাড়াবাড়ি না করে নিয়মিত যে সালাত আদায় করবে তাই। কেউ কোনো সালাত পড়ে তা ছেড়ে দিলে তিনি অপছন্দ করতেন না যদিও তা ওয়াজিব সালাত না হত। মধ্যম স্তরের সালাত মানুষকে নিয়মিত সালাতী বানাবে। অর্থাৎ "একদিন ৫০ রাকআত, মাঝখানে ছয় মাস আর

সালাতের খবর নেই” এ রকম নয়; বরং প্রতিদিন নিয়মিত ৪ রাকাআত ৮ রাকাআত করে পড়া। যার সাধ্যে যা সম্ভব তাই সে পড়বে। সংখ্যায় বেশি ও নিজের ওপর কঠিন বোঝা চাপিয়ে নিলে সেটা সালাত পরিত্যাগে বাধ্য করবে যা খুবই নিন্দনীয়। এ দৃষ্টিকোণ থেকেই রাসূল ﷺ সতর্ক করেছেন, যখন তাকে জনৈকা মহিলা প্রসঙ্গে বলা হলো “সে রাতে ঘুমায় না সারারাত সালাত আদায় করে।” তিনি বললেন, এটা পরিত্যাগ কর।

তুমি আমল কর তোমার সাধ্যানুযায়ী। নিশ্চয় আল্লাহ বিরক্তবোধ করেন না! যতক্ষণ না তোমরা বিরক্ত করো। অর্থাৎ কষ্ট ছাড়া নিয়মিতভাবে যে আমল করার শক্তি তোমার রয়েছে তাই করা উচিত। এক প্রশ্নের জবাবে রাসূল ﷺ এর দিকে ইঙ্গিত করেছেন যে, ঐ কাজের প্রতি তার বিরক্তি এসে যাবে এবং সে তা পরিত্যাগ করবে, সেটা অপছন্দীয় কাজ। ফলে তাঁর রবের জন্য সে যা খরচ করতে তা থেকে বিরত হয়ে যাবে। অথবা, এ কথার দ্বারা মধ্যম পন্থায় ইবাদত করার প্রতি উৎসাহিত করা হয়েছে। আর মধ্যম পন্থায় ইবাদত করার অর্থ হচ্ছে তার শক্তি সামর্থ্য অনুযায়ী আমল করা এবং সামর্থ্যের বাইরে আমল করাকে পরিত্যাগ করতে বলা হয়েছে।

এ কারণেই নবী করীম ﷺ ইরশাদ করেন–

أَحَبُّ الْأَعْمَالِ إِلَى اللّٰهِ تَعَالَى أَدْوَمُهَا وَإِنْ قَلَّ ـ

“আল্লাহর নিকট পছন্দনীয় আমল হচ্ছে তাই, যা নিয়মতিভাবে করা হয়, যদিও তা পরিমাণে কম হোক। (বুখারী)

নবী করীম ﷺ কোনো সালাত পড়লে তা ছেড়ে দেওয়া অপছন্দ করতেন, বরং তিনি তা নিয়মিতভাবে পড়তে ভালোবাসতেন।

রাসূলুল্লাহ ﷺ একদা আব্দুল্লাহ ইবনে আমর ইবনে আ'স (রা) কে বললেন–

يَا عَبْدَ اللّٰهِ لَا تَكُنْ مِثْلَ فُلَانٍ كَانَ يَقُوْمُ مِنَ اللَّيْلِ فَتَرَكَ قِيَامَ اللَّيْلِ ـ

“হে আব্দুল্লাহ! তুমি অমুক ব্যক্তির মত হয়ো না, যে সারারাত সালাত পড়ত। অতপর তা ছেড়ে দিল। (বুখারী-কিতাবুত তাহাজ্জুদ)

নিয়মিতভাবে মাঝে মধ্যে বেশি সালাত পড়ার চেয়ে কম কম করে নিয়মিত সালাত পড়া উত্তম। হঠাৎ করে বেশি পড়ার চেয়ে নিয়মিতভাবে পড়া উত্তম। যে

ব্যক্তি তার শক্তিমত্তার ব্যাপারে অবগত সে যদি তার যোগ্যতা দিয়ে নিয়মিত বেশি ইবাদত করে তাহলে পূর্বোল্লিখিত ইবাদতগুলোর চেয়ে তা উত্তম। যেমন আল্লাহর রাসূল ﷺ আমল করতেন। আয়েশা (রা) তাঁর প্রসঙ্গে বলেন–

كَانَ نَبِيُّ اللّٰهِ ﷺ اِذَا صَلّٰى صَلاَةً اَحَبَّ اَنْ يُدَاوِمَ عَلَيْهَا وَكَانَ اِذَا غَلَبَهُ نَوْمٌ اَوْ وَجَعٌ عَنْ قِيَامِ اللَّيْلِ صَلّٰى مِنَ النَّهَارِ ثِنْتَىْ عَشْرَةَ رَكْعَةً .

নবী করীম ﷺ যখন কোনো সালাত পড়তেন, তা নিয়মিতভাবে পড়তে পছন্দ করতেন। যদি কখনো ঘুমিয়ে পড়তেন বা পায়ের ব্যথার কারণে রাতে সালাত পড়তে সক্ষম না হতেন তাহলে তিনি দিনের বেলায় বার রাকাআত সালাত পড়ে নিতেন। (মুসলিম-কিতাবু সালাতিল মুসাফির, রাতের সালাত পর্ব)

## ৯. পরিবারকে ঈদগাহে নিয়ে যেতে ভালোবাসতেন

আব্দুল্লাহ ইবনে আব্বাস (রা) হতে বর্ণিত। তিনি বলেন–

كَانَ رَسُوْلُ اللّٰهِ ﷺ يُعْجِبُهُ فِىْ يَوْمِ الْعِيْدِ اَنْ يَخْرُجَ اَهْلَهُ قَالَ : فَخَرَجْنَا فَصَلّٰى بِغَيْرِ اٰذَانٍ وَلاَ اِقَامَةٍ ثُمَّ خَطَبَ الرَّجُلُ . ثُمَّ اَتَى النِّسَاءَ فَخَطَبَهُنَّ ثُمَّ اَمَرَهُنَّ بِالصَّدَقَةِ . فَلَقَدْ رَاَيْتُ الْمَرْاَةَ تَلَقَّى تَوْمَتَهَا وَخَاتَمَهَا تُعْطِيْهِ بِلاَلاً يَتَصَدَّقُ بِهِ .

"রাসূল ﷺ তাঁর পরিবারবর্গকে ঈদের দিন ঈদগাহের জন্য বের করে দিতেন এবং এতে তিনি আনন্দিত হতেন। তিনি (আব্বাস) বলেন, আমরা বের হতাম, তিনি আযান ও ইকামত ছাড়া সালাত পড়াতেন। পুরুষদের জন্য খুতবা দিতেন। পরে তিনি মহিলাদের নিকট এসে খুতবা দিতেন এবং তাদেরকে সদকা করার জন্য নির্দেশ দিতেন। আমি এক মহিলাকে দেখেছি সে তার অঙ্গুলী ও আংটি নিক্ষেপ করল যা তিনি বিলালকে দিলেন যাতে সে তা সাদকা করে দেয়া।" (মুসনাদ আহমদ-৩০১৫)

Contents



**ঈদের সালাতের জন্য মহিলাদের ঈদগাহে যাওয়া**

**রাসূলুল্লাহ** ﷺ বর্ণনা করেছেন যে, নিশ্চয় মহিলার ঘরের সালাত মসজিদে **সালাত** পড়ার চেয়ে উত্তম তবে ঈদের সালাত বাদে; কেননা, রাসূল ﷺ তাঁর পরিবারকে ঈদের দিন বের করে দিতে আনন্দবোধ করতেন এবং মুসলমানেরা তাদের পরিবারকে ঈদের সালাতের দিকে বের করে দিতেন। বরং মহিলাদের ঈদের সালাতে উপস্থিত হওয়ার ব্যাপারে রাসূলের উৎসাহ এমন পর্যায়ে পৌঁছল যে, তিনি হায়েযগ্রস্ত মহিলাকে কল্যাণের কাজে উপস্থিত হওয়ার জন্য নির্দেশ দিয়েছেন এবং মু'মিনদের আহ্বান করলেন সালাতের স্থান আলাদা করার জন্য। এমনকি মহিলাদের ঈদের সালাতে বের হওয়ার মত কাপড় না থাকে তবে সে যেন তার সাথীদের থেকে কাপড় ধার করে নেয়।

হাফসা (রা) হতে বর্ণিত। তিনি বলেন, আমরা তরুণীদেরকে দুই ঈদের সালাতে বের হতে নিষেধ করেছিলাম, এমন সময় এক মহিলা আগমন করল এবং বনী খলফের প্রাসাদে অবতরণ করল এবং তার বোনের ব্যাপারে বর্ণনা করল যার স্বামী রাসূল ﷺ-এর সাথে বারটি যুদ্ধে অংশগ্রহণ করছে। আর আমার বোন তার সাথে ছয়টি যুদ্ধে অংশ নিয়েছে। তিনি (তার বোন) বলেন, আমরা আহতদের চিকিৎসা করতাম এবং রোগীদের সেবা করতাম। আমার বোন রাসূল ﷺ কে প্রশ্ন করল, আমাদের কারো ওড়না না থাকলে তার বের হওয়াতে কোনো সমস্যা আছে কিনা? তিনি ﷺ বলেন–

لِتَلْبِسَهَا صَاحِبَتُهَا مِنْ جِلْبَابِهَا ـ وَلْتَشْهَدُ الْخَيْرَ وَدَعْوَةَ الْمُسْلِمِيْنَ ـ

“সে যেন তার সাথীর ওড়না পরিধান করে এবং কল্যাণ ও মুসলমানদের দুয়া যেন সে উপস্থিত থাকে।”

উম্মে আতিয়া থেকে বর্ণিত তিনি বলেন–

كُنَّا نُؤْمَرُ اَنْ نَخْرُجَ يَوْمَ الْعِيْدِ حَتّٰى نَخْرُجَ الْبِكْرَ مِنْ خِدْرِهَا حَتّٰى نَخْرُجَ الْحَيْضَ فِيْكُمْ خَلْفَ النَّاسِ فَيُكَبِّرْنَ بِتَكْبِيْرِهِمْ وَيَدْعُوْنَ بِدُعَائِهِمْ ـ يَرْجُوْنَ بَرَكَةَ ذَالِكَ الْيَوْمِ وَطُهُوْرَتَهُ ـ

"আমরা ঈদগাহের দিকে বের হওয়ার জন্য আদেশ প্রাপ্ত হয়েছি; এমনকি কুমারী নারী তার অন্দরমহল থেকে বের হতে। বের হত হায়েযগ্রস্ত মহিলারাও অতঃপর তারা মানুষের পেছনে থেকে তাদের তাকবীরের সাথে তারা তাকবীর দিত এবং তাদের দুআর সাথে তারাও দুআ করত। তারা ঐদিন বরকত ও পবিত্রতা কামনা করত।"

ঈদুল আযহা ও ঈদুল ফিতরের এ দুই ঈদের সালাতের ন্যায় মহা সম্মেলন যা ইসলামের প্রতীক ও সকলের ওপর বরকতের ব্যাপকতার প্রকাশ। আর সেখানে মহিলাদের ঈদের সালাতে বের হওয়ার জন্য কিছু শর্ত রয়েছে। এসব শর্ত থেকে কিছু শর্ত হলো–

* পরিপূর্ণ আচ্ছাদন পরিধান করা এবং তার নিরাপত্তা থাকা। কেননা, এতে ফেতনা সৃষ্টি হয় (পর্দা না থাকাতে)
* তার উপস্থিত হওয়ার ক্ষেত্রে কোনো ভীতি না থাকা।
* পুরুষরা তাদের সমাবেশ ও তাদের রাস্তায় ভীড় করবে না।
* তারা সাজসজ্জা করবে না।
* পরিধান করবে না কোনো ঘণ্টা জাতীয় জিনিস যার শব্দ শোনা যায়,
* অহংকারী পোশাকে বের হবে না,
* কোনো সুগন্ধি লাগিয়ে অথবা আতর ব্যবহার করে বের হবে না।

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বাণী–

إِذَا شَهِدَتْ إِحْدَاكُنَّ الْمَسْجِدَ فَلاَ تَمَسَّ طَيِّبًا .

"তোমাদের কেউ যখন মসজিদে উপস্থিত হবে সে যেন সুগন্ধি স্পর্শ না করে।"

যে মহিলা সুগন্ধি লাগায় অথবা যাকে দুর্বলতা পেয়ে বসেছে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে মসজিদে উপস্থিত হতে নিষেধ করেছেন। তিনি সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন–

أَيُّمَا امْرَأَةٍ أَصَابَتْ بَخُوْرًا فَلاَ تَشْهَدْ مَعَنَا الْعِشَاءَ الْآخِرَةَ .

"কোনো মহিলাকে দুর্বলতা পেয়ে বসলে সে যেন শেষ এশায় আমাদের সাথে উপস্থিত না হয়। (মুসলিম)

যদি মহিলা এ শর্তসমূহ মেনে চলতে না পারে তাহলে তার ঘরের সালাতই হলো উত্তম। কিছু মহিলার এ শর্তগুলো রক্ষা না করার কারণে কতিপয় আলিম মহিলাদের ঈদের সালাতে বের হওয়াকে অপছন্দ করেছেন।

# ১০. জামা'আতবদ্ধ থাকাকে ভালোবাসতেন

**জা**বির ইবনে সামুরা (রা) থেকে বর্ণিত। তিনি বলেন, "রাসূল ﷺ মসজিদে প্রবেশ করলেন– এমতাবস্থায় তারা বৃত্তাকারে বসা ছিল। তিনি ﷺ বলেন, مَالِىْ اَرَاكُمْ عِزِيْنَ আমার কি হলো যে, আমি তোমাদেরকে পৃথক দেখছি।
(আবু দাউদ হা: ৪০৩৮)

আ'মাশ থেকে এরূপ বর্ণিত আছে, তিনি বলেন, "মনে হয় তিনি ঐক্যবদ্ধ থাকাকে পছন্দ করতেন। (আবূ দাউদ-৪০৩৯)

**জামা'আতবদ্ধ থাকার গুরুত্ব**

রাসূলুল্লাহ ﷺ তার সাহাবীদের পৃথক পৃথক দেখতে পেলেন অর্থাৎ তাদেরকে আলাদা আলাদা দলে বিভক্ত দেখতে পেলেন। কেননা তাঁরা একক মজলিসে একত্রিত হয়নি। রাসূল ﷺ তাদেরকে পৃথক হওয়াকে নিষেধ করলেন এবং আদেশ করলেন ঐক্যবদ্ধ হওয়ার। কেননা, তিনি তো একতা এবং ঐক্যবদ্ধতা পছন্দ করতেন এবং অপছন্দ করতেন বিভেদ-বিচ্ছিন্নতা।

আল্লাহ তা'আলা বলেন–

وَاعْتَصِمُوْا بِحَبْلِ اللّٰهِ جَمِيْعًا وَّلَا تَفَرَّقُوْا ۔

"আর তোমরা ঐক্যবদ্ধভাবে আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধর এবং পরস্পর বিচ্ছিন্ন হয়ো না। (সূরা আলে ইমরান, আয়াত–১০৩)

আল্লাহ তাঁর বান্দাদের ওপর অনুগ্রহ করেছেন যখন তাঁরা ছিল পরস্পর শত্রু। অতঃপর তাঁদের অন্তরের মাঝে সম্প্রীতি সৃষ্টি করে দিয়েছেন। আল্লাহর অনুগ্রহে তারা পরস্পর ভাই ভাই এবং একক দলে পরিণত হয়েছিলেন। আল্লাহ তা'আলা এবং তাঁর রাসূল ﷺ বিচ্ছিন্নতা ও মতভেদ এবং মুসলমানদের বিভিন্ন দলে বিচ্ছিন্ন হওয়াকে অপছন্দ করতেন। সাহাবীগণ প্রত্যেকেই ধারণা করে যে, তারা প্রত্যেকেই অনুসরণযোগ্য মুক্তিপ্রাপ্ত দল, যার ওপর প্রতিষ্ঠিত ছিলেন রাসূল ﷺ ও তাঁর সাহাবীরা।

আল্লাহ তা'আলার বাণীর ব্যাখ্যায় বলা হয়–

وَاعْتَصِمُوْا بِحَبْلِ اللّٰهِ جَمِيْعًا ۔

"আল্লাহর রজ্জুকে ঐক্যবদ্ধভাবে আকঁড়ে ধর। "নিশ্চয়ই আল্লাহর রজ্জু হলো জামাআত, দলও ঐক্যবদ্ধতা। আল্লাহ তা'আলা সম্প্রীতির নির্দেশ দিয়েছেন এবং

নিষেধ করেছেন বিচ্ছিন্ন বা পৃথক হওয়াকে। কেননা বিচ্ছিন্নতায় রয়েছে ধ্বংস আর একতায় রয়েছে মুক্তি। ইবনে মাসউদ (রা) বলেন, "তোমাদের কর্তব্য হলো জামাআতবদ্ধ থাকা। কেননা সেটা হলো আল্লাহর রজ্জু যা আঁকড়ে ধরার ব্যাপারে নির্দেশ দেওয়া হয়েছে। আর তোমাদের আনুগত্য ও জামাআতের মাঝে যা অপছন্দ কর তা সেটা থেকে উত্তম যা তোমরা বিচ্ছিন্নতার মাঝে পছন্দ করে থাকে।

আল্লাহর বাণী– وَلَا تَفَرَّقُوْا তোমরা পরস্পর বিচ্ছিন্ন হয়ো না। তথা তোমরা আল্লাহর রজ্জু আকঁড়ে ধরার ক্ষেত্রে পরস্পর মতভেদ কর না। যেমনি মতভেদ করেছিল আহলে কিতাবরা। যেমনি ইয়াহুদী ও খ্রিস্টানরা তাদের দ্বীনের ব্যাপারে পরস্পর বিচ্ছিন্ন হয়ে গিয়েছিল: তোমরা বিভিন্ন উদ্দেশ্যে ও প্রবৃত্তির অনুসারী হয়ে পরস্পর বিচ্ছিন্ন হয়ো না। বরং আল্লাহর দ্বীনের ব্যাপারে তোমরা পরস্পর ভাই ভাই হয়ে যাও।

## ১১. মুশরিকদের বিরোধিতা করা ভালোবাসতেন

উম্মে সালামা (রা) হতে বর্ণিত, তিনি বলেন, রাসূল ﷺ দিনসমূহ থেকে শনি ও রবিবার বেশি বেশি রোযা রাখতেন এবং তিনি বলেন–

إِنَّهُمَا عِيْدَا الْمُشْرِكِيْنَ فَأَنَا أُحِبُّ أَنْ أُخَالِفَهُمْ.

"নিশ্চয়ই এটা মুশরিকদের দুই ঈদ আর আমি তাদের বিপরীত করতে পছন্দ করি।"

রাসূল ﷺ তাঁর উম্মতদের জন্য মুশরিকদের বিভিন্ন কাজসমূহ বেশি বেশি বিরোধিতা করা সুন্নাত করে নিয়ম করে দিয়েছেন এবং তাদের অনুসরণ ও অনুকরণকেও। শুধু মুশরিকদের বিরোধিতা যথেষ্ট নয়; বরং ইয়াহুদী খ্রিস্টান অগ্নীপূজকদেরও বিরোধিতা করতে হবে। আর এটা দ্বীনের মাঝে একটি গুরুত্বপূর্ণ মূলনীতি।

মানুষের আকৃতিতেও মুশরিকদের বিরোধিতা করার জন্য রাসূল ﷺ নির্দেশ দিয়েছেন, এমনকি দাঁড়ি ও মোচের ক্ষেত্রেও। তিনি ﷺ বলেন–

خَالِفُوا الْمُشْرِكِيْنَ وَفِّرُوا اللُّحٰى وَاحْفُوا الشَّارِبَ.

"মুশরিকদের বিপরীত কর, দাড়িকে লম্বা কর এবং মোচকে ছোট কর।"

(বুখারী, কিতাবুল লিবাস)

দাঁড়িতে রং লাগাবার ক্ষেত্রে ইহুদী খ্রিস্টানদের বিরোধিতা করার জন্য তিনি নির্দেশ দিয়েছেন। রাসূল ﷺ এ ব্যাপারে বলেন–

إِنَّ الْيَهُوْدَ وَالنَّصَارٰى لاَ تَصْبَغُ فَخَالَفُوْا عَلَيْهِمْ فَاصْبِغُوْا ـ

"নিশ্চয় ইহুদী খ্রিস্টানরা দাঁড়িতে রং লাগায় না। সুতরাং তোমরা তাদের বিরোধিতা করে রং লাগাও। (নাসায়ী–৪৬৯৫)

এমনকি রং করা পায়জামা ও লুঙ্গি পরা , মোজা ও লুঙ্গি পরা, মোচ কাটা ও দাঁড়ি লম্বা করার ক্ষেত্রেও তাদের বিরোধিতা কর। আবু উমামা বলেন, রাসূল ﷺ আনসারদের এক বয়স্ক লোকদের নিকট বের হলেন, তিনি বলেন–

يَا مَعْشَرَ الْاَنْصَارِ حَمِّرُوْا وَصَفِّرُوْا وَخَالِفُوْا اَهْلَ الْكِتَابِ ـ

"আনসার সম্প্রদায় তোমরা তোমাদের দাঁড়ি·লাল ও হলদে রং কর এবং বিপরীত কর আহলে কিতাবের।

তিনি বলেন, আমরা বললাম হে আল্লাহর রাসূল ﷺ! আহলে কিতাবরা পায়জামা পরিধান করে কিন্তু লুঙ্গি পড়ে না? তখন রাসূল ﷺ বলেন–

تَسَرْوَلُوْا وَاتَّزِرُوْا وَخَالِفُوْا اَهْلَ الْكِتَابِ ـ

তোমরা পায়জামা ও লুঙ্গি পরিধান কর আর বিপরীত কর আহলে কিতাবের।"

তিনি বলেন, আমরা বললাম, হে আল্লাহর রাসূল ﷺ আহলে কিতাবরা মোজা পরিধান করে, কিন্তু জুতা পড়ে না।

তিনি বলেন, রাসূল ﷺ বলেন–

فَتَخَفَّفُوْا وَانْتَعِلُوْا وَخَالِفُوْا اَهْلَ الْكِتَابِ ـ

' তোমরা মোজা ও জুতা পরিধান কর এবং বিপরীত কর আহলে কিতাবের।"

তিনি বলেন, আমরা বললাম হে আল্লাহর রাসূল ﷺ আহলে কিতাবরা তাদের দাড়ি কাটে এবং গোঁফকে লম্বা করে। তিনি (রা) বলেন, নবী করীম ﷺ বলেন–

قَصُّوْا سِبَالَكُمْ وَوَفِّرُوْا عَثَانِيْنَكُمْ وَخَالِفُوْا اَهْلَ الْكِتَابِ ـ

"তোমরা তোমাদের গোঁফ কাট-ছাট আর দাঁড়িকে লম্বা কর আর আহলে কিতাবের বিরোধিতা কর। (মুসনাদ আহমাদ : ২২১৮২)

## ১২. সঠিক সময় পাঁচ ওয়াক্ত সালাত আদায় করা ভালোবাসতেন

রাসূলে করীম ﷺ বলেন, মি'রাজের সময় আমার ওপর প্রতিদিন পঞ্চাশ ওয়াক্ত সালাত ফরয করা হয়। আমি ফিরে যাবার সময় মূসা (আ)-এর পাশ দিয়ে যাচ্ছিলাম। তিনি বললেন, আপনাকে কী নির্দেশ দেওয়া হয়েছে? আমি বললাম, প্রতিদিন পঞ্চাশ ওয়াক্ত সালাত ফরয করা হয়েছে। মূসা (আ) বললেন, আপনার উম্মত প্রতিদিন পঞ্চাশ ওয়াক্ত সালাত আদায় করতে পারবে না। আল্লাহর কসম! আমি আপনার পূর্বে মানুষের অবস্থা সম্পর্কে অভিজ্ঞতা অর্জন করেছি। আমি বনি ইসরাঈলদের ভালোভাবেই চিনি। সুতরাং আপনি আপনার রবের নিকট ফিরে যান এবং আপনার উম্মতের জন্য সহজতার প্রার্থনা করুন।

আমি ফিরে গেলে আল্লাহ্ আমার জন্য দশ ওয়াক্ত সালাত কমিয়ে দিলেন। আমি আবার ফিরে আসার পথে মূসা (আ) পূর্বের ন্যায় বললেন। আমি আবার ফিরে গেলাম, আরো দশ ওয়াক্ত কমানো হলো। আমি ফিরে আসলে মূসা (আ) পূর্বের ন্যায় আবারো বললেন, আমি আল্লাহর দরবারে ফিরে গেলাম, আল্লাহ্ আরো দশ ওয়াক্ত কমালেন। আমি আবার ফিরে গেলাম, আমাকে প্রতিদিন দশ ওয়াক্ত সালাত আদায় করার নির্দেশ দিলেন। আমি পুনরায় ফিরে আসলে মূসা (আ) আবারো একই কথা বললেন। আমি আবার ফিরে গেলাম। তখন আমি প্রতিদিন পাঁচ ওয়াক্ত সালাত আদায়ের জন্য আদিষ্ট হলাম। এবার ফিরে আসলে মূসা (আ) বললেন, আপনি কী নিয়ে এসেছেন? আমি বললাম আমাকে প্রতিদিন পাঁচ ওয়াক্ত সালাত আদায় করতে আদেশ করা হয়েছে।

তিনি বললেন, আপনার উম্মত পাঁচ ওয়াক্ত সালাত পড়তে সক্ষম হবে না। আমি ইতোপূর্বে মানুষদের অভিজ্ঞতা অর্জন করেছি। আমি বনি ইসরাঈলদের যথাযথ চিকিৎসা দিয়েছি। আপনি আপনার প্রভুর কাছে ফিরে যান এবং আপনার উম্মতের জন্য আরো সহজ বিধান প্রার্থনা করুন। রাসূলুল্লাহ্ ﷺ এবার বলেন, আমি আমার রবের কাছে বার বার গমন করেছি। এখন আমি লজ্জা অনুভব করছি। আমি পাঁচ ওয়াক্ত সালাতের ব্যাপারে সন্তুষ্ট এবং তাঁর নির্দেশ মাথা পেতে মেনে নিয়েছি। তিনি বলেন, আমি যখন চলে আসছিলাম একজন আহ্বানকারী বললেন, আমি আমার ফরয বিধান দিয়ে দিলাম এবং আমার বান্দাদের জন্য সহজ করে দিলাম।

